# বাকলা।

( বাখরগঞ্জের প্রত্নতত্ত্ব ও আধুনিক ইতিহাস )



স্বর্গীয় রোহিণীকুমার সেন প্রণীত।

প্রকাশক

শ্রীসুধাংশুকুমার সেন।
কীর্ত্তিপাশা, বরিশাল।

১৯১৫

# নিবেদন।

পরলোকগত পূজ্যপাদ পিতৃদেবের রচিত একখানি ইতিবৃত্ত গ্রন্থ লইয়া আমি একান্ত সঙ্কোচের সহিত বঙ্গীয় পাঠকদিগের সমীপে উপস্থিত হইলাম। যিনি জীবিত নহেন, তাঁহার রচনা প্রকাশ অসমসাহসিকের কার্য্য সে বিষয় সন্দেহ নাই। বিশেষতঃ তিনি যে প্রণালী অবলম্বন করিয়া প্রাচীন বাকলার ( অর্থাৎ বর্ত্তমান সময়ের বাখরগঞ্জের ) ইতিহাস রচনা করিয়াছেন, এইরূপ পদ্ধতি অবলম্বন করিয়া এযাবৎ কেহই এ দেশের ইতিবৃত্ত রচনা করেন নাই। ইতিপূর্ব্বে মহামতি বেভারিজ বাখরগঞ্জের একখানি ইংরাজী ইতিহাস প্রকাশিত করিয়াছেন; উক্ত গ্রন্থখানি প্রধানতঃ আধুনিক সরকারী বিবরণ অবলম্বনেই রচিত। শাস্ত্রীয় প্রমাণ, দেশের এবং বিদেশের লব্ধপ্রতিষ্ঠ প্রাচীন ও আধুনিক গ্রন্থকারদিগের রচনা, ব্যক্তিগত অনুসন্ধান এবং জনশ্রুতি প্রভৃতির আশ্রয় গ্রহণ করিয়া পিতৃদেব প্রাচীন বাকলার পুরাবৃত্ত, সমাজ এবং অপর বিবিধ প্রাচীনতত্ত্ব ঐতিহাসিক ধারাক্রমে লিপিবদ্ধ করিবার নিমিত্ত যথাশক্তি চেষ্টা করিয়াছেন। দুর্ভাগ্যক্রমে গ্রন্থসমাপ্তির পূর্ব্বেই তিনি ইহলোক হইতে অবসর গ্রহণ করিয়াছেন। তিনি তাঁহার রচনা কিরূপভাবে পরিবর্ত্তন, পরিবর্জ্জন ও পরিবর্দ্ধন করিয়া পাঠকদিগের নিকট উপস্থিত করিতেন, তাহা আমি কেমন করিয়া বুঝিব! দ্বিতীয়বার পাঠ করিবার সময়ে, এই রচনার হয়ত কোন কোন অংশ তিনি স্বয়ং অনাবশ্যক বোধে ত্যাগ করিতেন; তিনি যাহা অসঙ্কোচে বর্জ্জন করিতেন, আমি তৎপ্রতি হস্তক্ষেপ করিতে অসমর্থ; পাঠকগণ তজ্জন্য আমাকে ক্ষমা করিবেন। গ্রন্থের ভাষা এবং রচনাভঙ্গী সম্বন্ধেও আমার ঐ কথা। তাঁহার ভাষা এবং লিখনপদ্ধতি বিন্দুমাত্র পরিবর্ত্তিত হয় নাই, অথচ তিনি স্বয়ং আপনার রচনা সংশোধন করিবার অবসরও পান নাই; সুতরাং এই গ্রন্থে স্থানে স্থানে হয়ত ত্রুটী পরিলক্ষিত হইবে।

পিতৃদেবের রচিত এই গ্রন্থখানি আট বৎসরাধিককাল গৃহে পড়িয়াছিল; তাঁহার সংগৃহীত সমস্ত উপকরণ আমার হস্তগত হয় নাই, তজ্জন্য তাঁহার রচনার মধ্যে কতিপয় স্থানের অসমাপ্ত অংশগুলি সম্পূর্ণ করিবার সুযোগও আমার ভাগ্যে ঘটিল না। আমি কতিপয় ভদ্রমহোদয়সমীপে দুই তিনটী স্থলের বিবরণ জানিবার নিমিত্ত পত্র লিখিয়াছিলাম, দুর্ভাগ্যক্রমে তাঁহারা আমার পত্রের উত্তর পর্য্যন্ত প্রদান করেন নাই।

কলিকাতা প্রেসিডেন্সি কলেজের ইতিহাসাধ্যাপক শ্রীযুক্ত হেমচন্দ্র রায় চৌধুরী

এম, এ, মহাশয় এই গ্রন্থের অনেক অসম্পূর্ণাংশ সম্পূর্ণ করিয়া দিয়াছেন। তাঁহার অক্লান্ত পরিশ্রম ও ঐকান্তিক যত্ন এবং আন্তরিক সহানুভূতি ব্যতিরেকে এই গ্রন্থখানির প্রকাশ অসম্ভব হইত। তিনি আমার নিকটাত্মীয় ও পরম সুহৃদ্। তাঁহার ঋণ অপরিশোধ্য।

গ্রন্থের শেষ অধ্যায়ে এই জিলার সাহিত্যসেবিগণের ও অন্যান্য সুকুমার কলাবিৎ গণের সংক্ষিপ্ত বিবরণ প্রদত্ত হইয়াছে। ঐ অধ্যায়ের অতি সামান্য উপকরণই পিতৃদেব সংগ্রহ করিয়াছিলেন, সুতরাং এই অংশ একরূপ নূতন করিয়া লিখিত হইয়াছে। উহার সহিত গ্রন্থের ভাষা ও রচনাপ্রণালীর বৈষম্য লক্ষিত হইবে তজ্জন্য ক্ষমা প্রার্থনা করিতেছি।

যতদূর সম্ভব এই গ্রন্থের প্রতিপাদ্য বিষয় সমূহের অপ্রাপ্ত ঐতিহাসিক তথ্যগুলি সংগ্রহের চেষ্টা করিয়াছি; কিন্তু স্বীয় অনভিজ্ঞতাবশতঃ এবং যাঁহাদের নিকট এ সম্বন্ধে জানিতে চাহিয়াছি তাঁহাদের মধ্যে কাহারও কাহারও বিজ্ঞাপিত করিবার অনবসর বা অনিচ্ছা বিধায়, অনেক স্থানের বিবরণ সংগ্রহ করিতে পারি নাই, হয়ত সেইজন্য অনেক আবশ্যকীয় ঐতিহাসিক তথ্য রহিয়া গিয়াছে। এইজন্য দেশবাসীর নিকট যথেষ্ট ত্রুটী স্বীকার করিতেছি। অনেক প্রয়োজনীয় ঐতিহাসিক চিত্রও সংগ্রহ করিতে পারি নাই। তারপর নানা অসুবিধা ও ক্লেশ স্বীকার করিয়া আমাকে এই গ্রন্থ মুদ্রিত করিতে হইয়াছে এজন্য গ্রন্থমধ্যে ভ্রমপ্রমাদ রহিয়া গিয়াছে, সহৃদয় ঐতিহাসিকগণ তজ্জন্য আমাকে মার্জ্জনা করিবেন।

এই গ্রন্থকে সর্ব্বাঙ্গসুন্দর করিবার নিমিত্ত লব্ধপ্রতিষ্ঠ কয়েকজন ঐতিহাসিকের নিকট একটী ভূমিকা চাহিয়াছিলাম, তাঁহারা সকলেই এই পুস্তক দেখিয়া সহানুভূতি প্রকাশ করিয়াছেন। রাজসাহী-বরেন্দ্র-অনুসন্ধান-সমিতির সম্পাদক "গৌড় রাজমালা" প্রণেতা শ্রীযুক্ত রমাপ্রসাদ চন্দ মহাশয় এই সম্বন্ধে আমার নিকট যে পত্র লিখিয়াছেন তাহা হইতে কিয়দংশ নিম্নে উদ্ধৃত হইল :—

"আপনি আপনার স্বর্গগত পিতৃদেবের রচিত "বাকলা" নামক গ্রন্থ সর্ব্বাঙ্গসুন্দর করিয়া প্রকাশিত করিবার জন্য একটি ভূমিকা চাহিয়াছেন। আমি এই গ্রন্থ দেখিলাম। এই গ্রন্থের পঞ্চম অধ্যায় ইহার উৎকৃষ্ট অংশ। ভূমিকা লেখা অর্থ—গ্রন্থের প্রতিপাদ্য বিষয় সম্বন্ধে মতামত প্রকাশ করা। কিন্তু আপনার পিতা এই অংশে যাহা লিখিয়াছেন, তাহার সম্বন্ধে মতামত প্রকাশের অধিকারী লোক ত আমি দেখি না। অবশ্য বেভারিজের দোহাই দিয়া দুকথা বলা যাইতে পারে, কিন্তু আপনার পিতা স্বয়ং অনুসন্ধান করিয়া যে সকল তথ্য সংগ্রহ করিয়া এই গ্রন্থবদ্ধ করিয়া গিয়াছেন, বরিশালে যিনি দীর্ঘকাল বাস করেন নাই, বরিশালকে যিনি ভাল করিয়া জানেন না, এমন লোকের পক্ষে তাহার সম্বন্ধে কোনরূপ মত প্রকাশ করিতে যাওয়া ধৃষ্টতা মাত্র। এই

গ্রন্থপাঠে মনে হয়, আপনার পিতৃদেব সহৃদয় এবং সদাশয় ব্যক্তি ছিলেন, তাঁহার রচনাও হৃদয়গ্রাহী হইয়াছে। এই গ্রন্থের ভূমিকার কোন প্রয়োজন নাই। এই গ্রন্থের উপযুক্ত ভূমিকা আপনার পিতৃদেবের জীবনচরিত। * * *

* * যদি বাঙ্গলার কোন জেলার স্বতন্ত্র ইতিহাস থাকে এবং স্বতন্ত্র ইতিহাস লিখিত হইতে পারে তবে সে বরিশালের জেলা। প্রায় পাঁচশত বৎসরকাল বরিশালবাসী চন্দ্রদ্বীপের নৃপতিগণের নেতৃত্বাধীনে আপনাদিগের বাহুবলে কার্য্যত স্বাধীনতা রক্ষা করিয়া আসিয়াছেন, এবং তাহারই ফলে বরিশালবাসিদিগের চরিত্রে কতকগুলি গুণ ফুটিয়া উঠিয়াছিল যাহা আজও লুপ্ত হয় নাই। বরিশালবাসিদিগের মত দৃঢ়চেতা এবং আত্মনিষ্ঠ বাঙ্গালী আর কোন জেলায় দেখা যায় না। চন্দ্রদ্বীপের রাজবংশের ইতিহাস আপনার পিতা মর্ম্মস্পর্শী ভাষায় লিখিয়া গিয়াছেন। কালেক্টরীর এবং বোর্ডের কাগজপত্র হইতে এই রাজ্যের অধঃপতনের সময়ের অনেক মূল্যবান্ তথ্য পাওয়া যাইবে, এরূপ আশা করা যাইতে পারে।

ভবদীয় শ্রীরমাপ্রসাদ চন্দ।"

এই গ্রন্থের দুই এক স্থানে বঙ্গের কতিপয় খ্যাতনামা ঐতিহাসিকের মতের সমালোচনা পরিদৃষ্ট হইবে। বিশেষতঃ সেনরাজগণের জাতিনির্ণয় ও দনুজমর্দ্দনের আবির্ভাবকাল সম্বন্ধে এই গ্রন্থে ডাক্তার রাজেন্দ্রলাল মিত্র, প্রাচ্যবিদ্যামহার্ণব নগেন্দ্রনাথ বসু প্রভৃতি মহোদয়গণের মত গৃহীত হয় নাই। এই বিষয়ে গ্রন্থমধ্যে যাহা লিপিবদ্ধ হইয়াছে তাহার পুনরুল্লেখ নিষ্প্রয়োজন। তবে এখনও যাহারা গোপালভট্ট, দেবীবর ঘুলোপঞ্চানন প্রভৃতি পাঠানযুগের গ্রন্থকারগণের বিবরণ অগ্রাহ্য করিয়া তাম্রফলকের "সোমবংশপ্রদীপ" প্রভৃতি দৃষ্টে সেননৃপতিগণকে বাস্তবিক ক্ষত্রবংশজাত মনে করেন, তাহাদের অবগতির নিমিত্ত মহারাষ্ট্রকুলভূষণ ভাণ্ডারকার, ও পাশ্চাত্য প্রত্নতত্ত্ববিদ্ বিনসেণ্ট স্মিথের বহু বৎসরের গবেষণার ফল নিম্নে উদ্ধৃত করিলাম।

"The ancestors [ of the sen-kings ] were of southern origin, from the Deccan, and are described both as Karnata Kshatriyas, and as Brahmakshatras. The meaning of the latter term has been elucidated by Mr. D. R. Bhandarkar. His observations which throw much light on the history of caste, deserve to be quoted textually:—

'We have already seen that a Chatsu inscription speaks of a Guhilot King Bhartribhatta as Brahma-kshatr-anvita. Bhartrihbatta is not the only ancient king of India who is so called. In the Deopata inscription of Vijayasena, of the well-known Sen dynasty of Bengal Samantasena is described as Brahma-kshatriyanam Kula-siro-dama "head garland of the Brahma Kshatri family."

Now, there is a caste called Brahma Kshatri corresponding to this

Brahma Kshatra, the members of which are found all over the Punjab, Rajputana, Kathiawar, Gujarat and even the Dekkan. In my opinion, as already stated, they were originally the Brahmana classes of new tribes, afterwards turned Kshatriyas, before their final emergence into the Hindu Society.'

The author then cites the case of the Bandhara weavers and dyers in the Jodhpur State, who originally were Nagara Brahmans and proceeds:—

'Here then we have an instance of a Brahma Kshatri caste, the people of which say that they were originally Nagara Bahmans'

Mr. Bhandarkar is perfectly right. Consequently the ancestor of the Sena Kings must have been a Brahman from the Deccan. When he passed from ministerial to ruling functions, he became a Brahma-Kshatri, his descendants being accepted as full Kshatriyas capable of intermarriage with other ruling families reckoned as Kshatriyas".*

সুতরাং সেন রাজগণ যে অম্বষ্ঠ ব্রাহ্মণ (আধুনিক বৈদ্য) ছিলেন না, পরন্তু ক্ষত্রবংশজাত ছিলেন, একথা জোর করিয়া বলিবার উপায় নাই।

দনুজমর্দ্দনের আবির্ভাব কাল সম্বন্ধে শেষ কথা বলিবার সময় আসিয়াছে। সুন্দর-বনান্তর্গত বাসুদেবপুর গ্রামে জনৈক মুসলমান কবর খনন করিবার সময়ে একটী প্রাচীন মুদ্রা প্রাপ্ত হয়। মুদ্রাটীর এক পৃষ্ঠায় লেখা আছে "শ্রীদনুজমর্দ্দন দেব" অপর পৃষ্ঠায় আছে "শ্রীশ্রীচণ্ডীচরণ পরায়ণ শকাব্দ ১৩৩৯ চন্দ্রদ্বীপ।" † এই মুদ্রা হইতে স্পষ্টতঃ জানা যায় যে চন্দ্রদ্বীপ-পতি দনুজমর্দ্দন ১৩৩৯ শকে (১৪১৭ খৃঃ) অর্থাৎ খ্রীষ্টীয় পঞ্চদশ শতাব্দীর প্রথম ভাগে রাজত্ব করিতেন। অতএব এই দনুজমর্দ্দনের সহিত ১২৮০ খৃঃ অব্দের (ত্রয়োদশ শতাব্দীর) দনুজমাধব সেনের অভিন্নত্ব প্রতিপাদন করিয়া সেনরাজ গণকে কায়স্থ প্রমাণিত করিবার চেষ্টা ব্যর্থ বলিতে হইবে।

মালদহে উত্তরবঙ্গ-সাহিত্য-সম্মিলনের চতুর্থ অধিবেশনে শ্রীযুক্ত রাধেশচন্দ্র শেঠ দুইটী রজতমুদ্রা প্রদর্শন করিয়াছিলেন, একটী দনুজমর্দ্দন দেবের অপরটী মহেন্দ্র দেবের। বাসুদেবপুর গ্রামে আবিষ্কৃত মুদ্রাটি সর্ব্ববিষয়ে রাধেশবাবুর মুদ্রার অনুরূপ। তবে রাধেশবাবুর মুদ্রা দুইটীর সহস্রক সংখ্যাটী কাটিয়া গিয়াছে। এই শেষোক্ত মুদ্রা দুইটী পাণ্ডুয়ার আদিনা মসজিদের দুই ক্রোশ মধ্যে আবিষ্কৃত হয়। মুদ্রাদ্বয় হইতে জানা যায় যে খৃষ্টীয় পঞ্চদশ শতাব্দীর প্রারম্ভে মহেন্দ্রদেবনামা একজন শাক্ত

* V. Smith's Early History of India, Third Edition (1914) PP 419-20.

† প্রবাসী, শ্রাবণ ১৩১৯, ৩৮০ পৃঃ।

নরপতি গৌড়ের নিকটে স্বাধীনভাবে রাজত্ব করিতেন। মহেন্দ্রের মুদ্রার তিন বৎসর পরে দনুজমর্দ্দনদেব পাণ্ডুনগরে ও চন্দ্রদ্বীপে রাজত্ব করিতেছিলেন। বঙ্গের সুসন্তান শ্রদ্ধেয় রাখালদাস বন্দ্যোপাধ্যায় মহাশয় অনুমান করেন যে, বঙ্গেশ্বর রাজা গণেশের মৃত্যুর পর তদীয় পুত্র যদু স্বধর্ম্ম পরিত্যাগ করিলে মহেন্দ্রদেব বিদ্রোহী হ'ন ও পাণ্ডুনগরে স্বনামে মুদ্রাঙ্কন আরম্ভ করেন। যদুকে ফিরোজাবাদ (Pandua) পরিত্যাগ করিয়া গৌড়ে রাজধানী স্থানান্তরিত করিতে হয়। দনুজমর্দ্দন সম্ভবতঃ মহেন্দ্র দেবের পুত্র, তিনি পিতৃরাজ্য প্রাপ্ত হইয়াই যদুকর্ত্তৃক তাড়িত হ'ন ও সমুদ্রোপকূলে চন্দ্রদ্বীপ রাজ্য প্রতিষ্ঠা করেন।

পাণ্ডুয়ার নিকটে ও বাসুদেবপুরে আবিষ্কৃত মুদ্রাগুলি চন্দ্রদ্বীপ ইতিহাসের প্রথম অধ্যায়কে অনেকটা স্পষ্ট করিয়া দিয়াছে, কিন্তু দুঃখের বিষয় এই যে সেলিমাবাদের প্রাচীন ইতিহাস এখনও গাঢ় তিমিরে আচ্ছন্ন। রাজা রুদ্রনারায়ণের পূর্ব্ববর্ত্তী সময়ের বিবরণ সম্বন্ধে মতদ্বৈধ বর্ত্তমান। বিভিন্ন পরিবারে প্রচলিত বিভিন্ন কিম্বদন্তী হইতে ঐতিহাসিক তথ্য উদ্ধার বড়ই দুরূহ। গ্রন্থমধ্যে যাহা লিপিবদ্ধ হইয়াছে তাহা প্রধানতঃ রায়েরকাঠীর রাজবংশ হইতে সংগৃহীত। বাইসারির রায়গণ বলিতে চাহেন যে, তাহাদের পূর্ব্বপুরুষ অনন্ত রায়ের মাতামহই সোন্দারকুল সেলিমাবাদের প্রাচীন জমীদার। অনন্তরায় এবং কাশীপুর, জাগুয়া, পাইকপাশা ও উমেদপুরের গুহগণ একই বংশসম্ভূত। অনন্ত উত্তরাধিকারসূত্রে মাতামহের সম্পত্তি প্রাপ্ত হইয়া নথুল্লাবাদ হইতে বাইসারি আগমন করেন। অনন্তের পুত্র শ্রীমন্ত রায়, শ্রীমন্তের পুত্র যাদবেন্দ্র। যাদবেন্দ্রের নাবালক পুত্র কমলনারায়ণও রামনাথের সময়ে তাঁহাদের জমীদারী বৃদ্ধ দেওয়ান রুদ্র-নারায়ণের হস্তগত হয়। কেবলমাত্র বাইসারি ও তৎসন্নিহিত কতিপয় গ্রামে অবস্থিত নিষ্কর ভূমি কমল ও রামনাথের একমাত্র অবলম্বন হইল। আমরা এই বিবরণের সত্যা-সত্য নিরূপণে অক্ষম।

"জাতিতত্ত্ব বারিধি" প্রণেতা উমেশ চন্দ্র বিদ্যারত্ন মহাশয় জাতিতত্ত্বের দ্বিতীয় সংস্করণে হাবিলী সেলিমাবাদের জমিদারগণের বংশাবলী ও সংক্ষিপ্ত ইতিহাস প্রদান করিতে চেষ্টা করিয়াছেন। তাঁহার সংগৃহীত বংশাবলীতে যে "বহু গলদ" ঘটিয়াছে তাহা তিনি নিজেই গ্রন্থের ভূমিকায় স্বীকার করিয়াছেন। কিন্তু তৎপ্রদত্ত হাবিলী সেলিমাবাদের ইতিহাসেও যে অনেক ভ্রম রহিয়া গিয়াছে তৎপ্রতি তাঁহার দৃষ্টি আকৃষ্ট হইলে সুখী হইব। তিনি খোসাল বাবুর ইতিহাস, এবং কুলকাঠী প্রভৃতি গ্রামের বিভিন্ন লোক প্রদত্ত বিভিন্ন বিবরণ একত্রে গ্রথিত করিতে যাইয়া অনেকস্থানে পরস্পর বিরুদ্ধ মত লিপিবদ্ধ করিয়াছেন। আশাকরি, পণ্ডিত মহাশয় নূতন সংস্করণে এই ভ্রমগুলি সংশোধন করিয়া লইবেন।

পরিশেষে এই গ্রন্থ প্রণয়নে যে সকল সহৃদয় ব্যক্তির আনুকূল্য ও সহানুভূতি লাভ করিয়াছি, তাঁহাদিগকে আমার আন্তরিক ধন্যবাদ ও কৃতজ্ঞতা জ্ঞাপন করিতেছি। ইতি

কীর্ত্তিপাশা }
১৩২১ সাল }

শ্রীসুধাংশু কুমার সেন।

# BIBLIOGRAPHY.

## English Books.


1. Ain-i-Akbari—translated by Blochmann.
2. " " Gladwin.
3. " " Jarret.
4. Ancient India—R. C. Dutt.
5. Asiatic Researches.
6. Bakarganj—H Beveridge.
7. Bengal, History of—Lethbridge.
8. " " —Stewart.
9. " Journal of the Asiatic Society of.
10. " Statistical Account of—Sir W. Hunter.
11. Calcutta Review.
12. Dacca, Topography of—Taylor.
13. Eastern Bengal, Notes on the Races, Custom, Trades of—Dr. Wise.
14. Education Gazette.
15. Encyclopædia Britanica.
16. Essay on Lord Clive—Macaulay.
17. Essay on Female Emancipation—Early.
18. Hindu Chemistry—P. C. Roy.
19. Hindusthan, Reflections on the Government of—Scrafton.
20. India, Early Travellers in.
21. " History of—Abdul Karim.
22. " " —Elphinstone.
23. " Travels in—Bernier.
24. Indo-Aryans—Dr. Rajendra Lal Mitra.
25. Industan—Orme.
26. Report—Cardew.
27. Riyazu-s-Salatin.
28. Siyar-ul-Mutaakhirin.
29. Tabakat-i-Nasiri—Translated by Raverty.


## Bengali Books.


১। কৃষ্ণচরিত্র ( বঙ্কিমচন্দ্র চট্টোপাধ্যায় )।

২। গোষ্ঠীকথা ( ফুলো পঞ্চানন )।

৩। গৌড়ে ব্রাহ্মণ ( মহিমচন্দ্র মজুমদার )।

৪। চন্দ্রদ্বীপ রাজবংশ ( ব্রজসুন্দর মিত্র )।

৫। জাতিতত্ত্ব বারিধি ( উমেশচন্দ্র বিদ্যারত্ন )।

৬। ডাকের ( বৈদ্যকুল পঞ্জিকা )।

৭। দেওয়ান গঙ্গাগোবিন্দ সিংহ ( চণ্ডীচরণ সেন )।

৮। নবাবী আমল ( কালীপ্রসন্ন বন্দ্যোপাধ্যায় )।

৯। পরিব্রাজক প্রণীত ভারত ভ্রমণ।

১০। প্রকৃতিবাদ অভিধান।

১১। প্রতাপ আদিত্য ( পণ্ডিত সত্যচরণ শাস্ত্রী )।

১২। প্রদীপ ( মাসিক পত্র )।

১৩। প্রাকৃতিক ভূগোল ( রাজেন্দ্রলাল মিত্র )।

১৪। বঙ্গদর্শন ( মাসিক পত্র )।

১৫। বাথরগঞ্জের ইতিহাস ( খোসালচন্দ্র রায় )।

১৬। বাঙ্গালার ইতিহাস ( রাজকৃষ্ণ মুখোপাধ্যায় )।

১৭। বিকাশ ( পত্রিকা )।

১৮। মনসা মঙ্গল ( বিজয় গুপ্ত )।

১৯। মনসার ভাসান ( কানাহরি দত্ত )।

২০। মায়া তিমির চন্দ্রিকা ( লালা রামগতি রায় )।

২১। বিশ্বকোষ ( প্রাচ্যাবিদ্যামহার্ণব নগেন্দ্রনাথ বসু )।

২২। সম্বন্ধ নির্ণয় ( পণ্ডিত লালমোহন বিদ্যানিধি )।

২৩। সাহিত্য ( মাসিক পত্র )।

## Sanskrit Books.

১। অমরকোষ।

১। ঋগ্‌বেদীয় পুরুষ সূক্ত।

৩। কণ্ঠহার।

৪। কায়স্থ কুলদীপিকা প্রভৃতি।

৫। কালিকাপুরাণ।

৬। গরুড়পুরাণ।

৭। চক্রদত্ত।

৮। চন্দ্রপ্রভা ( ভরত মল্লিক )।

৯। দানসাগর ( বল্লালসেন )।

১০। দিগ্বিজয় প্রকাশ বিবৃত্তি।

১১। দেবীপুরাণ।

১২। নিদান ( মাধব কর )।

১৩। পরাশর সংহিতা।

১৪। পীঠমালা।

১৫। ভবিষ্যপুরাণ।

১৬। মনুসংহিতা।

১৭। মহাভারত ( ব্যাসদেব )।

১৮। মিশ্রীগ্রন্থ।

১৯। রঘুবংশ ( কলিদাস )।

২০। রত্নপ্রভা ( ভরত মল্লিক )।

২১। রামায়ণ ( বাল্মীকি )।

২২। লঘুভারত।

২৩। বল্লালচরিত ( আনন্দ ভট্ট )।

২৪। বাচস্পত্যাভিধান।

২৫। বারেন্দ্র ব্রাহ্মণকুলপঞ্জী।

২৬। শক্তিসঙ্গম তন্ত্রম্।

২৭। শব্দকল্পদ্রুম।

২৮। শিশুপালবধম্ ( মাঘ )।

২৯। সংগ্রহতত্ত্ব চন্দ্রিকা ( শিবদাস সেন )।

৩০। হরিমিশ্রের কারিকা।

# সূচীপত্র।

# চিত্রসূচী।

# গ্রন্থকারের সংক্ষিপ্ত জীবনী।

স্বনামখ্যাত সুপ্রসিদ্ধ দাতা দেওয়ান কৃষ্ণরাম ও প্রাতঃস্মরণীয় রাজারাম সেনের বংশধর স্বর্গীয় জমিদার রোহিণীকুমার ১২৭৪ সনের বৈশাখ মাসে বরিশাল জিলার অন্তর্গত কীর্ত্তিপাশা গ্রামে জন্মগ্রহণ করেন। ইহাঁর স্বর্গীয় জনক প্রসন্নকুমার একজন শক্তিশালী তেজস্বী ও স্বনামধন্য জমিদার বলিয়া বিখ্যাত ছিলেন। বাল্যকালে রোহিণীকুমারের পিতৃবিয়োগ হয়।

রোহিণীকুমারের জননী ষষ্ঠীপ্রিয়া দেবী নিরতিশয় বুদ্ধিমতী ও তেজস্বিনী রমণী ছিলেন। তিনি পতির মৃত্যুর পরে কিছুকাল জমিদারী সংক্রান্ত যাবতীয় কার্য্য সুচারুরূপে নির্ব্বাহ করিয়াছেন। স্বীয় জনকজননীর চরিত্র হইতে রোহিণীকুমার দয়া, পরোপকার, লোকহিতৈষণা ও তেজস্বিতা প্রভৃতি সদগুণ লাভ করিয়াছিলেন।

বিবিধ সদগুণভূষিত রোহিণীকুমার এদেশবাসী জমিদারবর্গের শীর্ষস্থানীয় ছিলেন। ইংরাজী, বাঙ্গালা ও সংস্কৃত ভাষায় তিনি বিশেষ ব্যুৎপন্ন ছিলেন; রাজনীতি, সমাজনীতি, ধর্ম্মনীতি, প্রজাপালন, সঙ্গীতশাস্ত্র, সাহিত্য, ফটোগ্রাফী, টাইপরাইটিং প্রভৃতি বহু বিষয়ে তাঁহার অধিকার ছিল। এরূপ বহুগুণসম্পন্ন চরিত্রবান্ রোহিণীকুমারকে আমরা নিঃসঙ্কোচে এদেশবাসী জমিদারবর্গের আদর্শস্থানীয় বলিতে পারি।

বাল্যবয়সে রোহিণীকুমারের পিতৃবিয়োগ ঘটিয়াছিল, সুতরাং বয়োপ্রাপ্ত হইয়াই তাঁহাকে স্বীয় বিস্তৃত জমিদারী রক্ষা করিবার জন্য বিষয়কার্য্যে মনোনিবেশ করিতে হইল। এই সকল অনিবার্য্য কারণ পরম্পরায় রোহিণীকুমারের স্কুল ও কলেজে উচ্চ শিক্ষালাভের সুযোগ ঘটিল না, কিন্তু বিশ্ববিদ্যালয়ের উপাধি প্রসাদে বঞ্চিত হইলেও স্বীয় অসাধারণ অধ্যয়নানুরাগ রোহিণীকুমারকে সুশিক্ষিত করিয়া তুলিয়াছিল। তিনি আমরণ একজন অধ্যয়নপরায়ণ ছাত্র ছিলেন। জটিল বিষয়কার্য্যের ভিতর সর্ব্বদা ব্যাপৃত থাকিয়াও তিনি আপনার জ্ঞানার্জ্জনী স্পৃহা চরিতার্থ করিবার নিমিত্ত প্রায় প্রত্যহ ছয়, সাত ঘণ্টাকাল ইংরাজি ও বাঙ্গালা মাসিক, সাপ্তাহিক ও দৈনিকপত্র, সংস্কৃত, বাঙ্গালা ও ইংরাজি ভাষার সাহিত্য ও ধর্ম্মগ্রন্থাদি অধ্যয়ন করিতেন।

শরীর, মন ও আত্মা এই তিন লইয়াই মানুষ। এই তিনের প্রকৃষ্টরূপ উৎকর্ষ সাধন করিতে পারিলে মানুষ প্রকৃত মনুষ্যত্ব লাভ করিয়া ধন্য হইতে পারে; রোহিণীকুমার এ সত্য হৃদয়ঙ্গম করিয়াছিলেন। তিনি এই তিনের উৎকর্ষসাধনে সতত যত্নশীল ছিলেন। একদিকে শরীর কর্ম্মক্ষম ও বলিষ্ঠ করিবার জন্য তিনি ক্রীড়াপ্রাঙ্গণে বালক ও যুবকদিগের সহিত নিয়মিতরূপে খেলিতেন, অপরদিকে সাহিত্য ও ধর্ম্মপুস্তক পাঠ এবং ধ্যানধারণাদি দ্বারা মানসিক বৃত্তিনিচয় বিকশিত করিয়া মন ও আত্মার পরিপুষ্টি

সাধন করিতেন। বিশ্ববিদ্যালয়ের শিক্ষিত অনেক যুবক সাধারণতঃ যেরূপ ইংরাজী ও বাঙ্গালা লিখিয়া ও বলিয়া থাকেন, রোহিণীকুমার উক্ত উভয় ভাষায়ই লিখিতে ও বলিতে তদপেক্ষা সুনিপুণ ছিলেন। স্বীয় অসাধারণ অধ্যবসায়বলে তিনি বঙ্গীয় সাহিত্যসমাজে সুলেখক বলিয়া খ্যাতিলাভ করিয়াছেন। তিনি উপন্যাস, নাটক ও ইতিহাসে সর্ব্বশুদ্ধ পঞ্চদশ খানি পুস্তক রচনা করিয়াছেন। তন্মধ্যে নয়খানি প্রকাশিত হইয়াছে, অপর ছয়খানি অদ্যাপি অপ্রকাশিত রহিয়াছে। স্বদেশপ্রেমিক রাজপুত বীরগণের পুণ্যময় জীবনকাহিনী অবলম্বনে তিনি "কিরণ সিংহ", "চণ্ডবিক্রম" ও "চিতোরউদ্ধার" নামক তিনখানি ঐতিহাসিক উপন্যাস রচনা করিয়া মৃতপ্রায় বাঙ্গালীর হৃদয়ে স্বদেশানুরাগ উদ্দীপনের চেষ্টা করিয়াছেন। এই সকল পুস্তকের কোন কোন খানি দ্বিতীয় ও তৃতীয়বার মুদ্রিত হইয়াছে। ভাষার গৌরবে বা বর্ণনার চাতুর্য্যে উল্লিখিত পুস্তকগুলি বঙ্গসাহিত্যভাণ্ডারে অত্যুজ্জ্বলরত্ন বলিয়া পরিগণিত না হইলেও লেখকের হৃদয়ের স্বদেশ-হিতৈষণার পরিচায়ক বলিয়া তাহা সর্ব্বত্র আদৃত হইবে সন্দেহ নাই। "কনকলতা", "প্রমোদবালা", "মায়াবিনী" ও "সুধামুখী" নামক চারিখানা সামাজিক উপন্যাসে সাহিত্য-সেবক রোহিণীকুমার সমাজের সমক্ষে সতীর গৌরব অসতীর নিগ্রহ ও ভালবাসার পবিত্র ছবি উপস্থিত করিতে চেষ্টা করিয়াছেন।

সঙ্গীত-শাস্ত্র-কুশল, নির্দ্দোষ আমোদপ্রিয়, চরিত্রবান্ রোহিণীকুমার স্বীয় আত্মীয়-বন্ধুবর্গকে লইয়া শারদীয় দুর্গোৎসবকালে ও বৈশাখ মাসে নাটকাভিনয় করিতেন। এতদুপলক্ষে তিনি পুরাণ, শাস্ত্র ও দেবীমাহাত্ম্য অবলম্বনে "রাজসূয়," "প্রভাবতী," "দনুজদলনী," "উষাহরণ" ও "সুরথসমাধি"-নামক কয়েকখানি ধর্ম্মভাবপ্রবণ নাটক রচনা করিয়াছেন। তিনি স্বরচিত নাটকগুলিই প্রায় অভিনয় করাইতেন। এই অভিনয়ে নিরক্ষর লোকদিগের চিত্তে আমোদের সঙ্গে সঙ্গে ধর্ম্মভাব উদ্দীপ্ত হইত। "সুরথসমাধি" নাটকখানিতে তিনি দেবীমাহাত্ম্যের কঠোর আধ্যাত্মিক বিষয় সাধারণের বোধগম্য প্রাঞ্জল ভাষায় বর্ণনা করিয়াছেন,তাঁহার এই নাটকখানি ও"দনুজ-দলনী"অভিনীত হইলে সত্যসত্যই লোকের মনে ধর্ম্মভাব ও ভক্তিভাব জাগিয়া উঠিত। তাঁহার রচিত নাটকগুলির মধ্যে একমাত্র "রাজসূয়" মুদ্রিত হইয়াছে, অন্যগুলি অদ্যাপি অপ্রকাশিত অবস্থায় আছে।

রোহিণী কুমারের প্রকাশিত ও অপ্রকাশিত গ্রন্থগুলির মধ্যে সর্ব্বশ্রেষ্ঠ গ্রন্থ "বাকলা" নামে বাখরগঞ্জের একখানি ইতিহাস। এই জন্য তিনি বহুপুস্তক পাঠ, যথেষ্ট অর্থব্যয়, ও পরিশ্রম করিয়াছিলেন। তিনি বহুকষ্ট স্বীকার করতঃ অনেক স্থানে গমন করিয়া ঐতিহাসিক তথ্য সংগ্রহ করিয়াছেন, অনেক ফটোগ্রাফ তুলিয়াছেন এবং কয়েকখানি তাম্রফলক সংগ্রহ করিয়া তৎসম্বন্ধে খ্যাতনামা পণ্ডিতগণের সহিত আলোচনা করিয়াছেন। এই অভীপ্সিত গ্রন্থের জন্য শারীরিক ও মানসিক কঠোর পরিশ্রমে

অকালে তাঁহার স্বাস্থ্যভঙ্গ হয়। তাই তিনি এই গ্রন্থখানি সম্পূর্ণ করিয়া যাইতে পারেন নাই। ইহা বাখরগঞ্জবাসিদের নিতান্ত দুর্ভাগ্য।

অধ্যয়নানুরাগী রোহিণীকুমার আপনাদের ব্যয়ে স্বীয় বাটীতে একটী সুবৃহৎ পুস্তকালয় স্থাপন করিয়াছেন, উক্ত পুস্তকালয়ে ইংরাজী, বাঙ্গালা ও সংস্কৃত ভাষায় বিভিন্ন প্রকারের বহু সংখ্যক পুস্তক আছে। শব্দকল্পদ্রুম "এন্‌সাইক্লোপিডিয়া ব্রিটেনিকা", বিশ্বকোষ, এবং Historian's History of the World প্রভৃতি মূল্যবান্ পুস্তকও অনুসন্ধিৎসু রোহিণীকুমার ক্রয় করিয়াছেন। কেহ মনে করিবেন না, এ সকল পুস্তক কেবলমাত্র আলমারীর শোভা সম্পাদনার্থ ক্রয় করা হইয়াছিল, জ্ঞানপিপাসু রোহিণীকুমারের জ্ঞানার্জ্জন স্পৃহাই তাঁহাকে এ সকল পুস্তকক্রয়ে প্রণোদিত করিয়াছিল।

এতদ্ব্যতীত তিনি শ্রেষ্ঠ ফটোগ্রাফার বলিয়া প্রতিযোগিতাক্ষেত্রে সুদূর অমরাবতী প্রদর্শনী সভা হইতে স্বর্ণপদক প্রাপ্ত হইয়াছিলেন। তিনি একজন প্রথম শ্রেণীর টাইপিষ্ট ছিলেন। অসাধারণ চতুরতার সহিত তিনি ঘণ্টায় আট, দশ খানি পত্র যন্ত্রের সাহায্যে ছাপিতে পারিতেন। এ বিদ্যাভ্যাসের জন্য তিনি কাহারও সাহায্য গ্রহণ করেন নাই। তিনি অসাধারণ সঙ্গীতানুরাগী ছিলেন। এস্রাজ, হারমোনিয়াম, তবলা পিয়ানো প্রভৃতি বহুযন্ত্রবাদনে তিনি সুদক্ষ ছিলেন। বেতনভোগী সঙ্গীতজ্ঞ পণ্ডিতগণের নিকট প্রথমে তিনি এ বিদ্যা অভ্যাস করিতে আরম্ভ করেন, পরিশেষে পুস্তকাদির সাহায্যে উত্তরোত্তর স্বীয় জ্ঞানের পরিসর বর্দ্ধিত করিয়াছিলেন।

বিনয় বিদ্যাতরুর সুমধুর ফল, "বিদ্যা দদাতি বিনয়ং"। রোহিণীকুমারের জ্ঞানবৃক্ষে বিবিধ রসাল ফল ফলিয়াছিল। তাই তিনি আপনার জ্ঞানগৌরবে নিরতিশয় বিনীত নিরহঙ্কারী ও অমায়িক হইয়াছিলেন। সারল্যের প্রতিমূর্ত্তি উলঙ্গ শিশু হইতে গলিতচর্ম্ম পলিতকেশ বৃদ্ধ পর্য্যন্ত সকলেই তাঁহার সদালাপ ও অমায়িকতায় পরিতৃপ্ত ছিলেন। সুবৃহৎ যুক্তপরিবারস্থ ভ্রাতাভগ্নী, স্ত্রীপুত্র, আত্মীয়স্বজন, কর্ম্মচারিবর্গ ও দাস দাসী, সকলেই তাঁহার সাধু ব্যবহারে মুগ্ধ ছিলেন।

ধনাঢ্যব্যক্তি প্রায় অধিকাংশ স্থলেই বিলাসী হইয়া উঠেন এবং ইন্দ্রিয়পরায়ণ হইয়া অকালে কালকবলে পতিত হয়েন। রোহিণীকুমার চির সম্পদের কোলে প্রতিপালিত হইলেও বিলাসিতা তাঁহাকে স্পর্শ করিতে পারে নাই। পান ও আহার প্রভৃতি বিষয়ে তিনি চিরকাল মিতাচারী ছিলেন। যৌবনে পদার্পণ করিয়াই রোহিণীকুমার সুবিস্তৃত পৈতৃক সম্পত্তির অধিকারী হইলেন। এইরূপে জীবনের সন্ধিস্থলে:যৌবন, ধন-সম্পত্তি ও প্রভুত্ব সমবেতভাবে চরিত্রবান্, তেজস্বী রোহিণীকুমারের নিকট উপস্থিত হইল, ইহাদের একীভূত শক্তিও ধীর পুরুষকে বিচলিত করিতে পারে নাই। তিনি জ্ঞানবৃদ্ধ ব্যক্তির ন্যায় তদবধি স্বীয় যাবতীয় কর্ত্তব্য সম্পাদন করিয়া আসিয়াছেন। যে যৌবন, ধনসম্পত্তি

ও প্রভুত্ব দুর্ব্বলচিত্ত অবিবেকীকে নরকের পথে লইয়া যায়,উহারাই ধীর ও জ্ঞানীব্যক্তির ধর্ম্মসাধনের উপকরণ হইয়া দাঁড়ায়। রোহিনীকুমারের পক্ষে ঐ সকল উপাদান বিশেষ হিতকারী হইয়াছিল।

সুপ্রসিদ্ধ দাতা কৃষ্ণরাম ও রাজারাম সেনের বংশধরগণ চিরদিনই দানশীল ও পরোপকারী। রোহিনীকুমার ইহাদের যোগ্য বংশধর ছিলেন। তাঁহার দান ও সদনুষ্ঠান সমূহের অধিকাংশই নীরবে সম্পাদিত হইত। তিনি ঢাক ঢোল বাজাইয়া দান করার পক্ষপাতী ছিলেন না বলিয়াই সর্ব্বসাধারণের নিকট দানশীল বলিয়া বিশেষ পরিচিত ছিলেন না। কিন্তু যাহারা তাঁহার বিবরণ বিশেষরূপ অবগত আছেন তাহারা জানেন.রোহিনীকুমার কত ক্ষুধিতের অন্নসংস্থান করিয়াছেন, কত বস্ত্রহীনের লজ্জা নিবারণ করিতেন, কত পুত্রহীন জনকজননীর পুত্রস্থানীয় হইয়া তাহাদের পরিবারের ভরণপোষণের ব্যবস্থা করিয়াছেন। এরূপ দান ও সদনুষ্ঠান তাঁহার পুণ্যময় জীবনের দৈনন্দিন কার্য্য ছিল।

রোহিনীকুমার স্বীয় অর্থে বহু দরিদ্র বালকের শিক্ষার ব্যবস্থা করিয়াছেন। তিনি শত শত দরিদ্র বালকের স্কুলের ও পুস্তকাদির ব্যয় বহন করিয়াছেন। রোহিনী-কুমারের সাহায্যে শিক্ষা প্রাপ্ত ব্যক্তিগণের মধ্যে কেহ কেহ চিকিৎসা শাস্ত্রে ও শিল্প-বিদ্যায়, এবং কেহ কেহ বিশ্ববিদ্যালয়ের উপাধিপ্রাপ্ত হইয়া কৃতিত্ব লাভ করিয়াছেন।

কতিপয় বৎসর গত হইল, একবার শস্যের ভাণ্ডার বাখরগঞ্জে দুর্ভিক্ষের হাহাকার ধ্বনি উত্থিত হইয়াছিল। অন্নাভাবে শত শত নরনারী অস্থিচর্ম্মসার হইয়া উঠিতেছিল। পরদুঃখকাতর রোহিনীকুমার তখন স্বীয় বাটীতে “অন্নসত্র” খুলিয়াছিলেন। সেই দুর্দ্দিনে প্রত্যহ বহুসংখ্যক নরনারী তাঁহার অন্নে পরিতৃপ্ত হইয়া দুইবাহু তুলিয়া তাঁহাকে আশীর্ব্বাদ করিত। মাসাধিক কাল এই বিরাট ব্যাপার অনুষ্ঠিত হইয়াছিল।

পরোপকারী রোহিনীকুমার ও তাঁহার সুযোগ্য ভ্রাতৃগণের প্রযত্নে তাঁহার বাটীতে বহুকাল হইল একটি দাতব্য চিকিৎসালয় স্থাপিত হইয়াছে। নিকটবর্ত্তী গ্রামসমূহের দরিদ্র, রোগ-ক্লিষ্ট নরনারী এখানে প্রতিদিন নিয়মিতরূপে ঔষধ পাইয়া থাকে।

অমায়িক ও করুণহৃদয় রোহিনীকুমারকে দারুণ দুর্যোগের দিনেও পার্শ্ববর্ত্তী গ্রামের নিঃসহায় রোগীর শয্যাপার্শ্বে দেখিতে পাওয়া যাইত। পরমাত্মীয়ের মত তাঁহাকে রোগীর পীড়ার অবস্থা, পথ্যাদির কথা এবং দরিদ্র হইলে কিরূপে চিকিৎসাদি চলিতেছে এ সকল খবর লইতে দেখা যাইত। এরূপ সমদর্শন ও অমায়িকতা বর্ত্তমান সময়ে কদাচিৎ দৃষ্ট হইয়া থাকে।

পরলোকগত পিতা প্রসন্নকুমার স্বকীয় মধ্যইংরাজী বিদ্যালয়টী উচ্চইংরাজী বিদ্যালয়ে পরিণত করিতে অভিলাষী ছিলেন, কিন্তু তিনি অকালে মৃত্যুমুখে পতিত

হওয়ায়, তাঁহার এই বাসনা পূর্ণ করিয়া যাইতে পারেন নাই। পিতৃভক্ত রোহিনী কুমার বহু অর্থব্যয় করিয়া স্বর্গীয় পিতার অভিলষিত এই লোকহিতকর কার্য্য গত ১৯০৩ খৃষ্টাব্দে সাধন করিয়াছিলেন।

উল্লিখিত লোকহিতকর কার্য্য ব্যতীত দেশের ও বিদেশের যাবতীয় শুভানুষ্ঠানেই রোহিনীকুমারের আন্তরিক ও অর্থ সাহায্য পরিলক্ষিত হইত।

রোহিনীকুমার একজন নিষ্ঠাবান্ হিন্দু ছিলেন। দেব-দ্বিজে ভক্তিমান্ রোহিনী-কুমার চিরকাল আপন ভক্তিবিশ্বাসানুমোদিত ধর্ম্মসাধন করিয়া গিয়াছেন।

রোহিনীকুমার কিঞ্চিদধিক ৩৭ বৎসর বয়সে ১৩১১ সালের ২৯শে ফাল্গুন সোমবার রাত্রি প্রায় সাড়ে আট ঘটিকার সময় আনন্দলোকে গমন করিয়াছেন।

শ্রীশরৎকুমার রায়।

---



মহেন্দ্রদেব ও দনুজমর্দ্দন নামাঙ্কিত মুদ্রা।



# বাকলা।

## সূচনা।

বঙ্গদেশান্তর্গত বাকলা জনপদ বলেশ্বর ও মেঘনার মধ্যভাগে অবস্থিত।

এই জনপদ অতি প্রাচীন এবং পুরাতত্ত্বের আকর; কিন্তু দুর্ভাগ্যবশতঃ এ যাবৎ এই লোকবিশ্রুত রাজ্যের প্রাচীন ইতিহাস আলোচনা সম্বন্ধে কেহই বিশেষ অগ্রণী হ'ন নাই। রামায়ণ মহাভারতে বঙ্গদেশের উল্লেখ দেখিতে পাই; জনক ঋষির ধনুর্যজ্ঞে "বঙ্গ-রাজ্যের" কথা উল্লেখ আছে। মহাভারতে জরাসন্ধ-বধ-পর্ব্বাধ্যায়ে, তাঁহার রাজত্ব বর্ণন সময়ে "বঙ্গ" কথা দেখিতে পাই। দিগ্বিজয় পর্ব্বাধ্যায়েও "বঙ্গরাজ" কথাটা উল্লেখ আছে। আমরা মহাভারতে এই বঙ্গদেশ সম্বন্ধে যাহা পাইয়াছি তাহা পরে উল্লেখ করিব।

শক্তিসঙ্গম তন্ত্রের মধ্যে বঙ্গদেশের সীমা দেখিতে পাওয়া যায়। যথা :—

রত্নাকরং সমারভ্য ব্রহ্মপুত্রান্তগং শিবে।
বঙ্গদেশো ময়া প্রোক্তঃ সর্ব্বসিদ্ধি প্রদর্শকঃ॥

ইহাতে দেখিতে পাওয়া যায় যে, ব্রহ্মপুত্র এবং সমুদ্রের মধ্যবর্ত্তী স্থানই পুরাকালে বঙ্গদেশ নামে অভিহিত হইত।

পুরাণে বঙ্গদেশের উৎপত্তি সম্বন্ধে যাহা পাইয়াছি তাহাও উল্লেখ করিতেছি।

চন্দ্র বংশীয় বলী রাজার পাঁচপুত্র জন্মে; যথা—অঙ্গ, বঙ্গ, কলিঙ্গ, পুণ্ড্র ও সুহ্ম। ইঁহারা সকলেই বলী রাজার ক্ষেত্রজ পুত্র। ইঁহাদের মধ্যে বঙ্গ যে বিভাগে রাজ্য স্থাপন করেন তাহাই বঙ্গদেশ বলিয়া বিখ্যাত।

অতি পূর্ব্বে বর্ত্তমান সমস্ত বাঙ্গালা দেশকে "বাঙ্গালা দেশ" বলিত না; যবন অভ্যুদয়ের কিঞ্চিৎ পুর্ব্ব হইতেই "বাঙ্গালা" নাম প্রচারিত হয়। খৃষ্টীয় একাদশ শতাব্দীর শেষভাগে রাজেন্দ্র চোড়দেবের একখানি গিরিগাত্রে খোদিত আদেশে "বঙ্গাল" দেশের প্রথম উল্লেখ দৃষ্ট হয়।

পূর্ব্বকালে অস্মদ্দেশীয় রাজন্যবর্গ জলপ্লাবন নিবারণার্থ স্থানে স্থানে দশ হস্ত উর্দ্ধ বিংশ হস্ত প্রশস্ত এক একটী "আল" অর্থাৎ বাঁধ্ বাধিয়া, রাজ্য রক্ষা করিতেন। বঙ্গ + আল, এই দুই শব্দের যোগে সম্ভবতঃ বাঙ্গালা হইয়া থাকিবে।*

ইউরোপীয় ভ্রমণকারিগণের বিবরণী মধ্যে "বেঙ্গালা" † নামক স্থানের উল্লেখ আছে। তাঁহারা এই নগরীকে অতীব সমৃদ্ধিশালী বলিয়া উল্লেখ করিয়াছেন। বর্ত্তমান সময়ও ঢাকায় একটী বাজারের নাম "বাঙ্গালা-বাজার" দেখিতে পাওয়া যায়।

মুসলমান ঐতিহাসিকগণ বলেন যে, মহারাজ যুধিষ্ঠিরের আবির্ভাব সময় এই সমগ্র বঙ্গদেশ প্রাগ্‌জ্যোতিষপুরের (বর্ত্তমান কামরূপ) অধীন ছিল; প্রবলপ্রতাপ মহারাজ ভগদত্ত এই প্রদেশের রাজা ছিলেন। কুরুক্ষেত্রের মহাসমরপ্রাঙ্গনে তিনি মহাবীর অর্জ্জুন কর্ত্তৃক নিহত হইলে তাঁহার বংশের ক্রমাগত তেইশ জন ভূপতি সিংহাসনে আরোহণ করিয়া শাসন-দণ্ড পরিচালন করেন। উক্ত ঐতিহাসিকগণ এই সমস্ত ভূপতিগণের রাজত্বকাল ২২০০ বৎসর বলিয়া নির্দ্দেশ করিয়াছেন।‡

রাজসূয় যজ্ঞসভায় শিশুপালবধ পর্ব্বাধ্যায়ে বঙ্গ কথা উল্লেখ আছে, শিশুপাল কর্ণকে বঙ্গদেশের অধ্যক্ষ বলিয়াছেন। §

প্রকৃত পক্ষে বঙ্গদেশ সম্বন্ধে তন্ত্রাদিতেও অনেক উল্লেখ দেখিতে পাওয়া যায়। এই দেশ যে অতি প্রাচীন তাহার আর সন্দেহ নাই।

বাকলা রাজ্য এই বঙ্গদেশের নিম্ন ভাগে অবস্থিত, ইহাও পৌরাণিক দেশ। আমাদের শাস্ত্রগ্রন্থে ইহার নাম এবং সীমা পর্য্যন্ত উল্লেখ আছে।

"দিগ্বিজয়প্রকাশবিবৃত্তি" নামক সংস্কৃত ভৌগলিক গ্রন্থে বাকলার দুইটী সীমা নির্দ্ধারিত রহিয়াছে।

---

* প্রকৃতিবাদ অভিধানে বঙ্গশব্দ দেখ।
Also see Gladwin's Translation of Ain-i-Akbari, vol. 1.

† Early Travellers in India.

‡ See Ain-i-Akbari, vol. II Page 144.
See also the English Translation of "Reysu-S-Salatin", by Moulavi Abdus Salaam M. A Fac. I. Page 50.

§ বঙ্গাঙ্গ বিষয়াধ্যক্ষ্যং সহস্রাক্ষ সমং বলে,
অভিকর্ণ মিমং ভীষ্ম মহাপাপ বিকর্ষণম্।
সভাপর্ব্ব শিশুপাল বধ পর্ব্বাধ্যায় ৯শ্লোক।

যথা :—

পূর্ব্বে মধুমতী সীমা পশ্চিমেচ ইছামতী।
বাদা ভূমি দক্ষিণে চ কুশোদ্বীপোহিচোত্তরে ॥

আবার অন্য স্থানে যথা :—

মেঘনানদী পূর্ব্ব ভাগে পশ্চিমেচ বলেশ্বরী।
ইন্দিলপুরী যক্ষ সীমা দক্ষিণে সুন্দরং বনং ॥
ত্রিংশৎ যোজন বিমিতো সোম কান্তাদ্রি বর্জ্জিতঃ।
সোম কান্তেচ দ্বৌ দেশৌ বিখ্যাতৌ নৃপশেখর ॥
জম্বুদ্বীপঃ পশ্চিমেচ স্ত্রীকারোহি তথোত্তরে।
বাকলাখ্য মধ্যভাগে রাজধানী সমীপতঃ ॥

মেঘনা নদী পূর্ব্ব সীমা, বলেশ্বর নদ পশ্চিমে, উত্তরে ইদিলপুর, দক্ষিণে সুন্দর বন; এই ভূভাগ মধ্যে ত্রিংশৎ যোজন পরিমিত পর্ব্বত বিহীন সোমকান্ত দেশ, ইহার মধ্যে পশ্চিমে জম্বুদ্বীপ, এবং উত্তরে স্ত্রীকার, মধ্য স্থলে বাকলা নামক রাজধানী। এই সীমা গ্রহণ করিতে আমরা সম্পূর্ণ স্বীকৃত নহি। বাকলা রাজ্য যখন উন্নতির শীর্ষ স্থানে তখন ইহার সীমা পূর্ব্বে, পশ্চিমে ও উত্তরে, অনেক দূর বিস্তৃত ছিল। আমরা তাহার যে প্রমাণ পাইয়াছি, তাহা পরে দেখাইব।

সে যাহা হউক বাকলার প্রাচীন তত্ত্ব সম্বন্ধে যতটুকু সংগ্রহ করিতে সমর্থ হইয়াছি, তাহাই বিবৃত করিতে সাধ্য মত চেষ্টা করিব।

---

# বাকলা।

## প্রথম অধ্যায়।

### সীমা।

পূর্ব্ববঙ্গে, ঢাকা বিভাগের দক্ষিণ অংশে বাকলা অথবা বাখরগঞ্জ অবস্থিত। এই ভূখণ্ড মহাবিষুব রেখার উত্তর ভাগে ২১°, ৪৮´ ০´´ হইতে ২৩° ১৪´ এবং ২৭´´ অক্ষাংশের মধ্যে, এবং গ্রীনউইচ পূর্ব্ব ভাগে ৮৯°, ৫৫´, ১০´´ হইতে ৯১°, ৪´ এবং ৫০´´ দ্রাঘিমার মধ্যে রহিয়াছে।*

ইহার পূর্ব্ব সীমা মেঘনা নদী, বঙ্গোপসাগরের কতক অংশ এবং নোয়াখালী ও ত্রিপুরার কতক ভাগ; পশ্চিমে বলেশ্বর, খুলনা এবং ফরিদপুরের কতকাংশ; উত্তরে ঢাকা, ফরিদপুরের কিয়দংশ ও পদ্মানদী; এবং দক্ষিণে বঙ্গোপসাগর। ইহার বিস্তৃতি ৪০৬৬ বর্গ মাইল,† উত্তর হইতে দক্ষিণ প্রান্ত পর্য্যন্ত প্রায় ৮৯ মাইল, এবং পূর্ব্ব হইতে পশ্চিম পর্য্যন্ত প্রায় ৬০ মাইল হইবে।‡

এই গেল বর্ত্তমান অর্থাৎ ঊনবিংশ শতাব্দীর ইংরাজ লেখকগণ কর্ত্তৃক নির্দ্দিষ্ট সীমানা। একটু প্রাচীন কালের দিকে অগ্রসর হইলে দেখিতে পাই যে, বঙ্গীয় ১১৬০ সালে, ইংরাজী ১৭৫৪ খৃঃ অব্দে যখন আগা বাখর খাঁ এই সমস্ত দেশের সর্ব্বময় কর্ত্তা ছিলেন; তখন বাখরগঞ্জের সীমা উত্তরে জাহাঙ্গীর নগর, অথবা জাহাঙ্গীরাবাদ, দক্ষিণে সুন্দরবন, এবং বঙ্গোপসাগর, পশ্চিমে ভূষণা, যশোহর, এবং আরাকান; § তারপর বৃটীশ-রাজ্য

---

* Sir W. W. Hunter's Statistical Account of Bengal.—Bakarganj, Trubner & Co. London, 1875.

† গত Census এর সময় ৩৬৪৪ বর্গ মাইল।—বিকাশ, বরিশাল।

‡ Deducting the area of Kotwaliparah, Madaripur and Mulfatgunge.

§ Lectures on Bakarganj, Asiatic Researches vol. II.

পত্তন হইবার কিছুকাল পরে (অর্থাৎ ১৭৮০ খৃষ্টাব্দ) বাখরগঞ্জের এলেকা ঢাকা বিভাগান্তর্গত পদ্মা, এবং কালীগঙ্গা নদীর দক্ষিণ পশ্চিম, এবং মেঘনা ও চাঁদপুর হইতে সমুদ্র পর্য্যন্ত বিস্তৃত ছিল। পশ্চিম প্রান্তে ভূষণা ও যশোহরের পূর্ব্ব-সীমান্তবর্ত্তী স্থানগুলিও বাখরগঞ্জের অন্তর্গত ছিল। কেবল সন্দ্বীপ তখন এই এলাকা ভুক্ত ছিল না।*

আগা বাখর খাঁর অনেক পূর্ব্বে, এমন কি মোগল সাম্রাজ্য স্থাপিত হইবারও পূর্ব্বে প্রবল পরাক্রান্ত পাঠান নরপতিগণ দোর্দ্দণ্ড প্রতাপে পূর্ব্ববঙ্গে রাজত্ব করিতেন; সুবর্ণগ্রাম নামক স্থানে তাঁহাদের রাজধানী ছিল। ইলাইস সাহের বংশধর সুলতান নাসিরুদ্দিন মহম্মদসাহ, এবং তৎপুত্রপৌত্রগণ বিশেষ প্রসিদ্ধ। তাঁহাদের রাজত্ব সময় ১৪২৬ খৃঃ অব্দ হইতে ১৪৮০ খৃঃ অব্দ পর্য্যন্ত। ঢাকা, ফরিদপুর এবং বাখরগঞ্জ, জেলালাবাদ এবং ফতিয়াবাদ নামে অভিহিত হইত।† বর্ত্তমান ঢাকা এবং ফরিদপুরের কতকাংশ জেলালাবাদ এবং বাকী অংশ ফতিয়াবাদ বলিয়াই দেশ প্রসিদ্ধ প্রবাদ রহিয়াছে। অনেক প্রাচীন দলীলে আমাদের বর্ত্তমান বাখরগঞ্জ "ফতিয়াবাদ" বলিয়া উল্লিখিত আছে। এরূপ একখানি কীটদষ্ট বহু প্রাচীন দলীল আমার একজন বিশ্বাসী বন্ধু স্বচক্ষে দেখিয়াছেন। দেশ প্রসিদ্ধ "বার ভূইয়াগণের" ‡ অন্যতম

---

* Sixth Report of the House of Commons of 6th April, 1781.

† 1. অনেক প্রাচীন দলীলাদিতে 'ফতিয়াবাদ" উল্লেখ আছে।

2. ১২০৪ সালের "কুইন কুইনাল" কাগজের নকলে সেলিমাবাদ, ফতেয়াবাদ উল্লেখ আছে।

3. During their reigns (Sultan Mahomed Shah and his descendants) ° ° ° the country round about Dacca, Faridpur, Bakarganj, was called Jalalabad and Fateabad.—Sir W. W. Hunter's Statistical Account of Dacca, Page 119.

‡ ১। চাঁদরায়, কেদার রায় ... ... ... শ্রীপুর।
২। কন্দর্প নারায়ণ ... ... ... চন্দ্রদ্বীপ (বাকলা)
৩। প্রতাপাদিত্য ... ... ... যশোহর।
৪। ঈশাখাঁ ... ... ... খিজিরপুর।
৫। মুকুন্দ রায় ... ... ... ভূষণা।
৬। লক্ষ্মণ মাণিক্য ... ... ... ভুলুয়া।
৭। ফজল গাজি ... ... ... ভাওয়াল।
৮। হাম্বিরমল্ল ... ... ... বিষ্ণুপুর।
৯। গণেশ রায় ... ... ... দিনাজপুর।
১০। কংশনারায়ণ ... ... ... তাহেরপুর।
১১। পীতাম্বর ... ... ... পুঁটীয়া।
১২। রামকৃষ্ণ ... ... ... সাঁতৈল (পাবনা)

কায়স্থবংশোদ্ভূত রাজা কন্দর্পনারায়ণ এবং তৎবংশধরগণ যখন এই দেশে রাজত্ব করিতেন, তখন বর্ত্তমান বাখরগঞ্জের অধিকাংশ ভূমি "সরকার বাকলা" নামে অভিহিত হইত। তখন তাহার সীমা পূর্ব্বে সমুদ্রোপকূলস্থিত মগ রাজ্য, পশ্চিমে রাজা প্রতাপাদিত্যের রাজ্যের পূর্ব্ব সীমাব্যাপি ক্ষুদ্র স্রোতস্বিনী যমুনা* নদী, দক্ষিণে সমুদ্র, এবং উত্তরে ত্রিপুরা রাজ্য ও ভাওয়ালের কতকাংশ। বর্ত্তমান সময়ে আমাদের জিলা যতটুকু, পূর্ব্বে বাকলা ইহার দ্বিগুণ অথবা ততোধিক ছিল। আজ আর সেই বাকলা নাই, এবং কন্দর্পনারায়ণের সেই অতুল কীর্ত্তি ও দিঘীতিও নাই; যাহা আছে তাহা অনন্তকালসাগর-হৃদয়স্থ একটী ক্ষুদ্র বুদ্বুদ্‌মাত্র!

---

# দ্বিতীয় অধ্যায়।

## প্রাচীন প্রাকৃতিক বিবরণ।

পূর্ব্বকালে যে এই বৃহৎ ভূখণ্ডের অধিকাংশ ভূমি জলনিমগ্ন ছিল, তাহার অনেক উদাহরণ পাওয়া যায়।† মাটি খুঁড়িয়া তিন চারি হস্ত পরিমাণ গর্ত্ত করিলে যে মাটি পাওয়া যায়, তাহা জোব এবং কর্দ্দমময়।

এই দেশে পুষ্করিণী পাঁচ সাত হস্তের অধিক গভীর করিবার সাধ্য নাই। কেননা খণিতগর্ত্ত, ভূগর্ভস্থ জল দ্বারা পরিপূর্ণ হইয়া যায়।

এই বিশাল পৃথিবী যে কোন দিন জলমগ্ন ছিল, তাহা সর্ব্ব-জাতীয় শাস্ত্র-গ্রন্থে উল্লিখিত আছে। হিন্দু, মুসলমান, খৃষ্টান, বৌদ্ধ, জৈন প্রভৃতি গ্রন্থে সময় এবং স্থান সম্বন্ধে মত দ্বৈধ থাকিতে পারে, কিন্তু মূল কথা একই। হিমালয় পর্ব্বত যে কোন দিন সমুদ্র তটে বিরাজিত ছিল তাহার প্রমাণও দুরূহ নহে। আমাদের হিন্দু শাস্ত্র ছাড়িয়া দিতেছি; এই সম্বন্ধে পাশ্চাত্য পণ্ডিতগণ কি বলিয়াছেন তাহা আলোচনা করা যা'ক।

---

* কেহ কেহ ইহাকে কপোতাক্ষ বলিয়া থাকেন।

† The whole district of Bakarganj is an alluvial formation, and the most general observation which can be made concerning it, is that the ground is everywhere flat. H. Beveridge, History of Bakarganj P. 3.

বিগত ঊনবিংশ শতাব্দীর মধ্যভাগে, কয়েক জন অসমসাহসী পাশ্চাত্য ভূতত্ত্ববিৎ হিমালয়ে আরোহণ করেন। তথায় কয়েক দিন নানাপ্রকার তত্ত্ব অনুসন্ধান করিয়া এক গুহা মধ্যে কতকগুলি অস্থিপঞ্জর, শঙ্খ, এবং শম্বুকের কঙ্কাল প্রাপ্ত হন। উল্লিখিত অস্থিপঞ্জর সমূহ, পরীক্ষা দ্বারা বৃহৎ সামুদ্রিক প্রাণীর অস্থিপঞ্জর বলিয়া স্থিরীকৃত হইয়াছে। তদ্দ্বারা আধুনিক পুরাতত্ত্ববিৎ পণ্ডিতগণ অনুমান করেন যে, কোন কালে হিমালয় সানুস্থিত সমগ্র ভারতবর্ষ জলনিমগ্ন ছিল।

চীন দেশীয় পরিব্রাজক সুপ্রসিদ্ধ হুয়েনসাঙ্গ (খৃঃ অঃ ৬৩৬—৬৪৬ খৃঃ অঃ) যখন ভারত-ভ্রমণ উপলক্ষে আগমন করেন, তখন গৌড় অতীব সমৃদ্ধিশালী নগর ছিল। তিনি জলপথে বাকলা, কামরূপ এবং আরাকান পর্য্যন্ত গমন করিতে ইচ্ছা করিয়াছিলেন; কিন্তু তৎকালে গৌড় নগরের পূর্ব্ব ভাগ জলমগ্ন ছিল। সুতরাং উপযুক্ত নৌযানে তাঁহাকে কামরূপ (আসাম) যাইতে হইয়াছিল।*

অতি প্রাচীন কালে অস্মদ্দেশে সুগন্ধা নাম্নী এক খরস্রোতা প্রবাহিনী প্রবাহিতা ছিল। আমরা মহাকবি ভারতচন্দ্র রায়ের অন্নদা-মঙ্গলে সুগন্ধার নাম দেখিতে পাই, পতিনিন্দা শ্রবণ করিয়া জগন্মাতা দাক্ষায়ণী প্রাণ ত্যাগ করিলে, জায়াশোকোন্মত্ত ভগবান্ মহাদেব সতীর মৃতদেহ স্কন্ধে করিয়া চতুর্দ্দিকে ভ্রমণ করিতে লাগিলেন। তদ্দর্শনে মহাভাগ বিষ্ণু চক্র দ্বারা সেই দেহ একান্ন খণ্ডে বিভক্ত করেন। যে যে স্থানে সেই খণ্ডগুলি পতিত হইয়াছিল, সেই সেই স্থান এক একটী পীঠস্থান হইয়াছে। আমাদের এই সুগন্ধায় দেবীর নাসিকা পড়িয়াছিল, সম্ভবতঃ সেই জন্যই নদীর ঐ প্রকার নাম হইয়া থাকিবে। রায় গুণাকর পীঠমালায় লিখিয়াছেন :—

সুগন্ধায় নাসিকা পড়িল চক্রহতা।
ত্র্যম্বক ভৈরব তাহে সুনন্দা দেবতা ॥

বর্ত্তমান শিকারপুর গ্রামে দেবীর প্রাচীন মঠ সহ পাষাণময়ী মূর্ত্তি † এবং পোনাবালিয়ার উপকণ্ঠস্থিত শ্যামরাইল নামক পল্লীতে অতি প্রাচীন

* Early Travellers in India.

† ৮।১০ বৎসর অতীত হইল ঐ মূর্ত্তি একজন দুর্ব্বৃত্ত মুসলমান কর্ত্তৃক অপহৃত হইয়া খণ্ডীকৃত হইয়াছে।

পাষাণময় শিবলিঙ্গ মূর্ত্তি স্থাপিত আছে। শিকারপুর এবং পোনাবালিয়া প্রায় দিনমানের পথ। সুগন্ধা নদী পূর্ব্বকালে এত দূর পর্য্যন্ত বিস্তৃতা ছিল; কিন্তু বর্ত্তমান সময় তাহার গর্ভে বিশাল জনপদ।

সতী শিরোমণি প্রাতঃস্মরণীয়া বিপুলা (বেহুলা) সুন্দরী মৃত স্বামী পুনর্জীবিত করিবার জন্য, লক্ষীন্দরের শবসহ সামান্য কলার মান্দাস আরোহণে উজানী হইতে জগন্মাতা মনসার ভবনে যাত্রা করেন। অনুকূল স্রোতে ভেলা কপোতাক্ষ বাহিয়া, উত্তাল তরঙ্গময়ী সুগন্ধায় পতিত হয়; পরে ধীরে ধীরে মেঘনা বাহিয়া ব্রহ্মপুত্রে উপস্থিত হয়।*

প্রবাদ যে বর্ত্তমান "ধুবরী" পূর্ব্বে মনসা সহচরী নেতা ধোপানীর আবাস স্থল ছিল।†

সুগন্ধা নদী সম্বন্ধে এদেশে একটী জনপ্রবাদ প্রচলিত আছে। স্বনাম-খ্যাত মহাপুরুষ ত্রৈলঙ্গ স্বামীর নাম বোধ হয় প্রত্যেক হিন্দু মাত্রেই জানেন। কতিপয় বৎসর হইল এই মহাপুরুষের তিরোধান হইয়াছে। এই দেশের জনৈক ত্যাগী পুরুষ, স্বামীজীর শিষ্যত্ব স্বীকার করিয়া, বহুদিন তাঁহার চরণ সেবা করিয়াছিলেন; এক দিন কথা প্রসঙ্গে মহাপুরুষ শিষ্যের বাসস্থান জিজ্ঞাসা করিলেন, প্রথমতঃ তিনি নিজ গ্রামের নাম বলিলেন। মহাপুরুষ তাহাতে চিনিতে না পারায় শিষ্য "সোন্দার কূল" বলিলেন। মহাপুরুষ আশ্চর্য্যান্বিত হইয়া বলিলেন, "সুগন্ধা কি এই সময়ের মধ্যেই লুপ্তা হইয়াছেন?" শিষ্য গুরুদেবের কথায় সমধিক আশ্চর্য্যান্বিত হইলেন; স্বামীজী পোনাবালিয়ার শিবলিঙ্গ এবং শিকারপুরের দেবীমূর্ত্তির কথা জিজ্ঞাসা করিয়াছিলেন।‡

এখন দেখা যা'ক ভূমি উৎপত্তির কারণ কি? ভূতত্ত্ববিৎ পণ্ডিতগণ স্রোতজলকেই ভূমির হ্রাসবৃদ্ধি এবং উৎপত্তির কারণ বলিয়া নির্দ্দেশ

---

* মহা কবি বিজয় গুপ্তের "মনসা মঙ্গলে" কিন্তু বিপুলার মাঞ্জুসের পথাতিবাহন সম্বন্ধে বিশেষ কোন নদী অথবা কোন স্থানের উল্লেখ নাই। কাণা হরি দত্ত প্রণীত একখানি বটতলার ছাপা মনসার ভাসান নামক ছোট বইতে সুগন্ধার নাম পাইয়াছি।

† ধোপা বুড়ীর ঘাট, বর্ত্তমানে "ধুবরী" নামে প্রসিদ্ধি লাভ করিয়াছে বলিয়া অনেকে বিশ্বাস করেন। এরূপ অনেক স্থল আছে, যাহার প্রাচীন নামের স্থলে কালক্রমে নূতন নাম হইয়াছে।

‡ এই জনরবের সত্যাসত্য সম্বন্ধে পাঠক বিবেচনা করিবেন। তজ্জন্য লেখক দায়ী নহেন। অঞ্চলদেশ কিন্তু এখনও "সোন্দার কূল" বলিয়া অভিহিত।

করেন। পর্ব্বত-গহ্বর বিদীর্ণ করিয়া নদী যখন সমুদ্রাভিমুখে ধাবিত হয়, তখন সেই প্রবল স্রোতবেগে ক্ষুদ্র বৃহৎ শিলাখণ্ড মৃত্তিকা প্রভৃতি অতি বেগে ভাসিয়া আসে। ঐ স্রোতজল সমতল ভূমিতে আসিলে ক্রমশঃ মন্দীভূত হইয়া থাকে, সুতরাং শিলাখণ্ড প্রভৃতি ভারি বস্তুসমূহ নিম্নে পতিত হয়; এবং মৃত্তিকার সূক্ষ্ম অংশ গুলি স্রোত-বিক্ষিপ্ত হইয়া নদীর উভয় পার্শ্বে পতিত হয়। ক্রমশঃ ঐ মাটির উপর মাটি পড়িতে পড়িতে নদীর উভয় পার্শ্বে চর উৎপন্ন হইয়া থাকে। এই রূপে সাগরসঙ্গমস্থলে নদীর মোহানায় যে সমস্ত চর উৎপন্ন হয়, তদুপরি মুহুর্মুহু সমুদ্র-তরঙ্গ-বিক্ষিপ্ত বালুকারাশি উৎক্ষিপ্ত হইয়া অতি শীঘ্র সেই ভূমি উচ্চ হইয়া থাকে। এই কারণে মেঘনা, তেতুলিয়া, ইল্‌সা প্রভৃতির সাগরসঙ্গম স্থলে দক্ষিণ সাহাবাজপুর, বাদুরা, হাতিয়া, সন্দ্বীপ, বড়বা'শদিয়া, কোরালিয়া, কুক্‌রিমুক্‌রি প্রভৃতি চর অথবা দ্বীপ উৎপন্ন হইয়াছে। যে স্থানে ভাগীরথী শত মুখী হইয়া সাগরে প্রবেশ করিয়াছেন, সেই শতমুখীস্থলে সুন্দর বন উদ্ভূত হইবার কারণও ঐ প্রকার স্থিরীকৃত হইয়াছে।

উল্লিখিত কারণে নদী গর্ভস্থ চর জলসীমা অতিক্রম করিয়া উঠিবার পূর্ব্বে স্রোত অন্য দিকে ধাবিত হইলে বিল উৎপন্ন হয়। এই জিলায় বিলের সংখ্যাও কম নহে।

কবি-কর্ণপুর স্বর্গীয় বিজয় গুপ্তের সুপ্রসিদ্ধ মনসা মঙ্গলে আমরা দুইটী নদীর উল্লেখ দেখিতে পাই। কবিবর উক্ত গ্রন্থ মধ্যে নিজ পরিচয় ও বাসস্থান নির্দ্দেশ করিবার সময় লিখিয়াছেন,—

পশ্চিমে ঘাঘর নদী পূবে ঘণ্টেশ্বর।
মধ্যে ফুল্লশ্রী গ্রাম পণ্ডিত নগর॥

ঘাঘর নদীর চিহ্ন এখনও বর্ত্তমান আছে। কিন্তু ইহার আয়তন উল্লিখিত নৈসর্গিক কারণে পূর্ব্বাপেক্ষা হ্রস্বতা প্রাপ্ত হইয়াছে। কোটালি-পাড়া * পরগণার বৃহদায়তন বিল এই ঘাঘর নদী হইতে উৎপন্ন। ফুল্লশ্রী গ্রামের অনেক পশ্চিমে যে ঘাঘর নদী এখন বর্ত্তমান, তাহার স্রোত মন্দ, এবং আয়তনও অধিক নহে। উভয় পার্শ্বস্থ ভূমি দেখিলে সহজেই

* কোটালিপাড়া পরগণা পূর্ব্বে বাখরগঞ্জ জিলার অন্তর্ভূত ছিল, ১৮৭৩ সালে ফরিদপুরের অন্তর্ভুক্ত হইয়াছে।

অনুমিত হইবে যে উহা নদীর চর, ক্রমশঃ মৃত্তিকা ও বালুরাশি দ্বারা বৃদ্ধি পাইয়া উচ্চতা প্রাপ্ত হইয়াছে।

"Bakarganj is the granary of Bengal" বলিয়া একটী কথা আছে, বস্তুতঃ ইহা সম্পূর্ণ সত্য। এই জিলায় যে পরিমাণ শস্য জন্মে, বঙ্গদেশে আর এরূপ অপর্য্যাপ্ত রূপে কোথাও জন্মে কিনা সন্দেহ। ইহার কারণ এই যে নূতন মাটিতে শস্য বেশী হয়। নদীজল হইতে পার্শ্ববর্ত্তী চর কিয়দংশ উচ্চ হইলে, সেই ভূমি অতিশয় শস্যশালিনী হইয়া থাকে। বাখরগঞ্জের অধিকাংশ ভূমিই সদ্যোত্থিত; তাই শস্যও প্রচুর পরিমাণে জন্মে। বিল ভরিয়া মৃত্তিকাকারে পরিণত হইলে, তাহার উৎপাদিকা শক্তি হয়। মৃত্তিকা নদী হইতে যত উচ্চ হইতেছে, তাহার শস্যোৎপাদিকা শক্তি ততই হ্রাস পাইতেছে। তাই, আমাদের দেশীয় কৃষকগণ এখন পূর্ব্বের ন্যায় আশানুরূপ শস্য না পাইয়া "বাদা" অর্থাৎ সুন্দর বনে জমি রাখিতে আরম্ভ করিয়াছে।

মহাত্মা এইচ্, বেভারিজ্, ( H. Beveridge ) স্যার উইলিয়ম্ হাণ্টার (Sir William Hunter) প্রমুখ মনস্বী ইংরাজ লেখকগণ এই সমগ্র ভূখণ্ড গঙ্গা, মেঘনা এবং ব্রহ্মপুত্র হইতে উৎপন্ন হইয়াছে, এরূপ সিদ্ধান্ত করিয়াছেন। ইহাই প্রকৃত কথা বলিয়া অনুমিত হয়; কেননা বর্ত্তমান সময়ে আমাদের দেশে যতগুলি শাখানদী, উপনদী দেখিতে পাই, সমস্তই উল্লিখিত নদী সমূহের অংশ, অথবা স্থানবিশেষে নামান্তর মাত্র।*

আরও একটী কথা, অস্মদ্দেশে অপভাষায় নদীকে 'গাঙ্গ' বলে; তাই

* I have said that the district is an alluvial formation. In fact, it may be looked upon, as a conquest won by the Ganges and Meghna from the Bay of Bengal. With its central depression, and its deeply indented southern boundary, it has somewhat the appearance of the out-stretched palm of the hand. Thus a fanciful eye might regard it as a glove flung down by the Ganges to the ocean, in gage of battle, and as an augury of future victories.—H. Beveridge's History of Bakarganj, Page 5.

Bakarganj is a very typical part of the alluvial Delta formed by the Ganges and Brahmputra and their feeders. It exhibits an unbroken flat, traversed by countless streams and rivers twisted into a network of channels which are for ever changing their courses. * * * Each individual stream is given according to the local name, it bears at different parts of its sourse * * * .

Sir W. W. Hunter's Statistical Account of Bakarganj.

অনুমান হয় যে 'গাঙ্গ' শব্দ গঙ্গার অপভ্রংশ মাত্র † কেহ কেহ বিবেচনা করেন যে নিম্নবঙ্গের সমস্ত নদীই গঙ্গা অথবা তন্নিস্থত স্রোত মাত্র।

সুগন্ধা, ঘণ্ডেশ্বর এবং ঘাঘর ব্যতীত বর্ত্তমান বাখরগঞ্জে আর কোন প্রাচীন নদীর নাম জানিতে পারি নাই। এই দেশ দেবমাতৃক এবং নদীমাতৃক। তন্মধ্যে নদী বহুল থাকায় বৃষ্টি অপেক্ষা জল বৃদ্ধিতেই শস্যের বৃদ্ধি হয়।

এই দেশের প্রত্যেক নগর, উপনগর এবং গ্রাম, নদী অথবা তৎসংশ্লিষ্ট খাল এবং দোনের পার্শ্বে অবস্থিত; তাই দেশীয় লোক নৌযানে গন্তব্য স্থানে যাতায়াতের সুবিধা বলিয়া জ্ঞান করেন। বর্ত্তমান সময় যে কয়েকটী প্রধান নদী অস্মদ্দেশে প্রবাহিতা; তাহাদের বিবরণ সংক্ষেপে নিম্নে লিখিত হইল।

১। মেঘনা,—এই নদী বাখরগঞ্জের পূর্ব্ব প্রান্ত বিধৌত করিয়া বঙ্গোপসাগরে পতিত হইয়াছে। ইহারই সঙ্গম স্থলে দক্ষিণ সাহাবাজপুর দ্বীপ। এই দেশে সকল নদী অপেক্ষা এই নদী গভীর, প্রশস্ত এবং অত্যন্ত তীব্র স্রোতময়ী। মেঘনা নদীর উৎপত্তি সম্বন্ধে একটী পৌরাণিক গল্প আছে। গল্পটী পাঠক বর্গের কৌতূহল নিবৃত্তির জন্য নিম্নে সংক্ষেপে লিখিতেছি।

"নমুচি নামক দৈত্য তপোবলে অত্যন্ত বলীয়ান হইয়া স্বর্গ রাজ্য অধিকার করিল। দেবরাজ ইন্দ্র ও অন্যান্য দেবগণ কোনমতে তাহার সঙ্গে আঁটিতে না পারিয়া, ইন্দ্র নমুচির সঙ্গে বন্ধুত্ব স্থাপন করিলেন। এইরূপে বহুকাল গত হইল; নমুচি ইন্দ্রের প্রতি পূর্ব্বশত্রুতা ভুলিয়া তাহাকে অত্যন্ত বিশ্বাস ও শ্রদ্ধা করিতে লাগিল। একদিন সুযোগ পাইয়া অতর্কিত অবস্থায় ইন্দ্র নমুচির শিরশ্ছেদ করিবামাত্র, ছিন্ন মুণ্ড বদন বিস্তার করিয়া ইন্দ্রের প্রতি ধাবমান হইল। ইন্দ্র ব্রহ্মা, বিষ্ণু, শিব প্রভৃতি সমস্ত দেবতার শরণাপন্ন হইলেন; কিন্তু কেহই সেই ছিন্ন মুণ্ডের করাল গ্রাস হইতে তাঁহাকে রক্ষা করিতে সাহসী হইলেন না। অবশেষে প্রাণ

† The river Padma or Ganges formerly flowed through this district before the sudden opening out of the Kirtinasa, and its old bed is still visible in the N. E. of the district within the jurisdiction of the police out-post of Burirhat.
Statistical Account of Bakarganj by W. W. Hunter.

ভয়ে ভীত সুরপতি দেবর্ষি নারদের পরামর্শ মত সরস্বতী নদীতে স্নান করিলেন, ছিন্ন মুণ্ডও তৎক্ষণাৎ সেই স্থানে পতিত হইল। ইন্দ্র সেই বিপদ হইতে উদ্ধার পাইলেন বটে; কিন্তু বিশ্বাসঘাতকতা পাপ সর্ব্বদা তাঁহাকে দগ্ধ করিতে লাগিল। তিনি কত দান, ধ্যান, যজ্ঞ করিলেন কিন্তু কিছুতেই সেই মহাপাপ হইতে উদ্ধার পাইলেন না। অবশেষে পিতামহ ইন্দ্রকে গঙ্গা স্নান করিতে আদেশ প্রদান করিলেন। ইন্দ্র গঙ্গোত্রির নিকটে উপস্থিত হইবা মাত্র গঙ্গা দেবী অন্তর্হিতা হইলেন। গঙ্গাকে কোথাও না পাইয়া ইন্দ্র তাঁহার তপস্যা করেন। গঙ্গা তপো-প্রভাবে সাক্ষাৎ হইয়া বলিলেন, 'হে ইন্দ্র, তুমি মেঘ রূপে ধরাতলে গমন পূর্ব্বক সমুদ্র সহ মিলিত হইয়া আমার স্পর্শ লাভ করিলে, এই মিত্রদ্রোহী মহাপাপ হইতে মুক্তিলাভ করিতে পারিবে।' ইন্দ্র দেবীর আদেশে জল রূপ ধারণ করিয়া গঙ্গাসাগরসঙ্গমে প্রবেশ করিলেন।"*

সম্ভবতঃ মেঘনা তীর বাসী কোন সংস্কৃতজ্ঞ ব্যক্তি প্রাচীন তুলটের খালি পাতায় এইরূপ একটী গল্প লিখিয়া রাখিয়াছিলেন; কালে এইটী পৌরাণিক গল্প মধ্যে স্থান পাইয়াছে।†

এই গল্প সম্বন্ধে অনুসন্ধান করিলে, সামান্য একটু বৈজ্ঞানিক তত্ত্ব অনুমান করা যাইতে পারে। ইন্দ্র শব্দের ধাতু প্রত্যয় ইন্দ্‌+রক্‌ অর্থাৎ যিনি বর্ষণ করেন। আবার ইন্দ্রের এক নাম মেঘবাহনও বটে। ইন্দ্র বৃষ্টি দ্বারা যে প্রকার ভূমির উর্ব্বরতা বৃদ্ধি করেন, সেই প্রকার পূর্ব্ব কালে মেঘনা নদীর জলপ্লাবনে তৎপার্শ্বস্থ ভূমি শস্যশালিনী হইত; এই কারণেই হয়ত এই গল্পের সৃষ্টি হইয়া থাকিবে।

২। আড়িয়ালখাঁ,—পদ্মার শাখা নদী, বর্ত্তমান গৌরনদী থানার পূর্ব্বভাগ দিয়া মেঘনায় মিশিয়াছে।

৩। আড়িয়ালখাঁর যে অংশটী বর্ত্তমান বরিশাল নগরের পূর্ব্ব ভাগে অবস্থিত, তাহার নাম কীর্ত্তনখোলা।

৪। বিশখালী নদী,—কালমেঘা ও ন্যামতির পার্শ্বে প্রবাহিতা,

* পরিব্রাজক প্রণীত ভারত-ভ্রমণ।

† রামায়ণ মহাভারত প্রভৃতি প্রাচীন গ্রন্থে এইরূপ প্রক্ষিপ্ত বিষয়ের অভাব নাই।

ইহার দৈর্ঘ্য ও বিস্তৃতি কম নহে। এই মহানদী কীর্ত্তনখোলা হইতে বহির্গত হইয়া হরিণঘাটা মোহানায় পতিত হইয়াছে।

৫। বলেশ্বর নদ,—বাখরগঞ্জের পশ্চিম সীমাস্থ পিরোজপুর মহকুমার পশ্চিম পার্শ্ব বহিয়া বরাবর দক্ষিণমুখে সাগরে প্রবেশ করিয়াছে। বলেশ্বর সাগরসঙ্গমে হরিণঘাটা বলিয়া খ্যাত।

৬। সাপলেজা নদী,—বর্ত্তমান মঠবাড়িয়া পুলিশ ষ্টেশনের নিকট, এই নদীও অতীব গভীর ও তরঙ্গসঙ্কুল, দক্ষিণ মুখে বঙ্গোপসাগরে মিশিয়াছে।

৭। ইল্‌সা এবং তেতুলিয়া,—মেঘনা নদীর নামান্তর মাত্র। এই উভয় নদীই দক্ষিণ সাহাবাজপুরের পশ্চিম পার্শ্বে প্রবাহিতা এবং এই উভয় নদীই সাহাবাজপুরকে দ্বীপে পরিণত করিয়াছে, এই নদীদ্বয় অত্যন্ত বিস্তৃত, দৈর্ঘ্য প্রায় পাঁচহাজার গজ হইবে।

৮। নোহালিয়া নদী,—কীর্ত্তনখোলার শাখা খয়েরাবাদ হইতে উৎপন্ন হইয়া পটুয়াখালী এবং গলাচিপার পার্শ্ব দিয়া দক্ষিণ দিকে সমুদ্রে পতিত হইয়াছে।

৯। বিঘাই অথবা বাঘাই,—খয়েরাবাদ হইতে বহির্গত হইয়া মৃজাগঞ্জ, গুলিশাখালী এবং আমতলীর নিকট দিয়া বঙ্গোপসাগরে পতিত হইয়াছে।

১০। কচানদী,—কাউখালী নদী এবং কালীগঙ্গার সঙ্গম স্থল হইতে উৎপন্ন হইয়া বলেশ্বরের সহিত মিলিত হইয়াছে।

১১। আয়লা নদী,—আয়লা এবং চাঁদখালীর নিকট দিয়া বিঘাইর সহিত মিলিত হইয়া সমুদ্রগর্ভে প্রবেশ করিয়াছে।

ইহা ব্যতীত ক্ষুদ্র বৃহৎ নদনদী, দোন এবং খাল, এই দেশে সংখ্যাতীত। অস্মদ্দেশে হ্রদ নাই কিন্তু স্বভাবজাত বিল আছে, সে গুলির দৃশ্য বড়ই মনোহর। স্থির জলরাশি—মধ্যে মধ্যে শৈবালদলোপরি জলচর পক্ষি-সমূহের মৃদুমধুর কখনও বা উচ্চ কোলাহল, স্ফটিকতুল্য স্থির জল মধ্যে মীনোল্লাস, দেখিতে বড়ই প্রীতিকর। ঈষৎ বাত্যান্দোলিত হইয়া যখন প্রফুটিতা সরোজিনীগুলি মৃণালোপরি ধীরে ধীরে দুলিতে থাকে, ঈষত্তরঙ্গ-বিক্ষিপ্ত বারিকণা পদ্মপত্রোপরি পতিত হইয়া সূর্য্য কিরণে জ্বলিতে

থাকে, তখন সেই নয়নাভিরাম দৃশ্য যে দেখিয়াছে সেই বুঝিয়াছে, অন্যের বর্ণনা করা অসাধ্য।

পূর্ব্বে যতগুলি বিল ছিল তন্মধ্যে অনেকগুলি এখন উর্ব্বর ভূমিখণ্ডে পরিণত, তবে যেগুলি এখনও বর্ত্তমান তাহাদের আয়তন কম নহে। কোন কোন বিলের চতুঃসীমা প্রদক্ষিণ করিতে দুই তিন দিন অথবা ততোধিক সময় লাগে। ঘাঘর হইতে উৎপন্ন কোটালিপাড়ার বিল সর্ব্ববৃহৎ; কিন্তু এই বৃহৎ জলাভূমি অনেক পরিমাণে উত্থিত হইয়াছে। ঐ স্থান এখন আর এ জিলার অধীন নাই। কতকগুলি বিল দেখিলে বোধ হয় যে, কোন প্রকার আকস্মিক প্রাকৃতিক কারণে ঐ প্রকার ঘটিয়াছে। "কালারাজাবিল"* সম্বন্ধে তথাকার কেহ কেহ বলেন যে, ঐ স্থানে কালারাজা নামক চন্দ্রদ্বীপের রাজবংশীয় কোন নৃপতির বাসস্থান ছিল। ঔদ্ধত্য বশতঃ কালারাজা তদীয় গুরুদেবের প্রতি অসদাচরণ করায় তাঁহার অভিসম্পাতে এইরূপ ঘটিয়াছে। †

পূর্ব্বেই বলিয়াছি, পুরাতন বিলগুলির মধ্যে অনেকগুলি শস্যপ্রদ হইয়াছে, শুধু পুরাতন নাম মাত্র দ্বারা স্থানের নিরাকরণ করা যায়।

স্বরূপকাঠী এবং গৌরনদী থানার অন্তর্গত ঝঞ্জনিয়া, স্বরূপকাঠী থানার মধ্যে বলদিয়া, মঠবাড়িয়া থানার অন্তর্গত চেচরির বিল, বাউফল থানার অন্তর্গত কালারাজার বিল, ধরণদি, আদমপুর, ঝালকাঠী থানার-অন্তর্গত খাজুরা, ডুমরিয়া প্রভৃতি কতক উল্লেখযোগ্য।

পঞ্চাশ বৎসর পূর্ব্বে এই সমস্ত বিলে যেরূপ মৎস্য ছিল, এখন তাহার তিন ভাগের একভাগও নাই। কই, মাগুড়, শকুল প্রভৃতি মৎস্য অন্যান্য দেশে প্রভূত পরিমাণে রপ্তানি হইত। এখন অনেকের মধ্যে খাল উৎপন্ন হওয়াতে জোয়ার ভাটায় সেগুলির গভীরতা ক্রমশঃ হ্রাস পাইয়া ভূমি উত্থিত হইতেছে। ঝালকাঠীর অন্তর্গত বিলগুলি বর্ত্তমান সময় প্রায় মৃত্তিকাকারে পরিণত হইয়াছে। এখন সেই সমস্ত স্থানে, হোগোল, নল-খাগড়া প্রভৃতি বহু পরিমাণে জন্মিয়া থাকে।

---

* The Kalaraja is supposed to derive its name from one of the Chandradwip Rajas (H. Beveridge)

† Dead Sea সম্বন্ধে এই প্রকারের একটা গল্প আছে।

বিলগুলি মৃত্তিকাশালী হইতে আরম্ভ করিলে যখন স্বল্পতোয়া হয়, তখন নৈসর্গিক নিয়মে তথায় হোগোল, নল-খাগড়া প্রভৃতি তৃণ জাতীয় উদ্ভিদ আপনা হইতেই জন্মে। এই প্রকার কতিপয় বৎসর মধ্যে বিলগুলি সমভূমি হইয়া থাকে। ইহার কারণ এই যে, উল্লিখিত বিলগুলি খালের তীরে অবস্থিত; জোয়ারের জলে এই বিলগুলি পরিপূর্ণ হয় আবার ভাটার সময় শুষ্ক হয়। মৃত্তিকার সূক্ষ্ম অংশগুলি ঐ সমস্ত তৃণ জাতীয় উদ্ভিদের মূলে পতিত হয়। এই প্রকার মাটি পড়িতে পড়িতে ক্রমে উচ্চ হইয়া উঠে। স্বরূপকাঠী থানার অন্তর্গত "উমারের পাড়" নামক স্থানে জলের প্রায় তিন চারি হাত নীচে একখানি বাঁধাঘাট পাওয়া গিয়াছে। সিড়িগুলি এখন ভগ্ন প্রায়, এক খানি ইট আমি দেখিয়াছি; দেখিলে বোধ হয় যে, বর্ত্তমান ইট হইতে তাহার আকার অনেক ভিন্ন। দুর্ভাগ্যবশতঃ ইট খানি সম্পূর্ণ অবস্থায় দেখিতে পাই নাই; ভগ্নাবশেষ দেখিয়া অনুমান হয় যে ইহা বহুকালের। স্থানীয় প্রবাদ যে, যখন চন্দ্রদ্বীপের রাজবংশ অতুল প্রতাপে বাকলায় রাজত্ব করিতেন, তখন রাণী করুণাময়ী 'গোবিন্দ রায়' বিগ্রহের নামে দেবোত্তর দান করেন। তৎকালে ঐ বিল শস্যশালিনী ভূমি ছিল। হাট, বাজার, লোকালয় প্রভৃতি সমস্তই ছিল। উমার নামক জনৈক সমৃদ্ধিশালী মুসলমান ঐ দেবোত্তরাধীনে বাস করিত, তৎকর্ত্তৃক ঐ ঘাট নির্ম্মিত হইয়াছিল, পরে নৈসর্গিক কারণে উক্ত জনপদ অকস্মাৎ বিলে পরিণত হইয়াছে।

সার উইলিয়ম হাণ্টার বলেন যে ইংরাজী ১৭৬৯ খৃঃ অব্দে (১১৭৬ সালে)* বঙ্গদেশে তুমুল ঝড় বৃষ্টি ও তৎসহ সমুদ্রের জল উদ্বেলিত হইয়া অনেক স্থান প্রায় উৎসাদিত করিয়াছিল। পূর্ব্ববঙ্গেরও স্থানে স্থানে প্রবল ভূমিকম্প হওয়ায় অনেক স্থান একেবারেই ধ্বংস প্রাপ্ত হইত। তাহার চিহ্ন এখনও বিরল নহে। সমুদ্রের তীরবর্ত্তী অনেক লোকালয় সেই সময় জন প্রাণী শূন্য হইয়াছিল, বর্ত্তমান সময়ে সুন্দর বনের মধ্যে অনেক দীঘি, পুষ্করিণী, এবং অট্টালিকার ভগ্নাবশেষ দেখিতে পাওয়া যায়।† বলদিয়ার বিলেরও উল্লিখিত কারণে এই দশা প্রাপ্ত হওয়া অসম্ভব নহে।

* ইহাই "ছিয়াত্তরের মন্বন্তর" বলিয়া প্রসিদ্ধ।

† এখন সেলিমাবাদে।

স্থানীয় প্রাচীন অধিবাসিগণের মধ্যে কেহ কেহ উল্লিখিত স্থানে ভগ্ন অট্টালিকার চিহ্ন জলমধ্যে দেখিয়াছিলেন। বর্ত্তমান সময় তাহা অনেক নীচে বসিয়া গিয়াছে।

গ্রীষ্মারম্ভে আমরা দক্ষিণ বায়ু এবং শীতারম্ভে উত্তর বায়ু পাইয়া থাকি। কিন্তু বর্ষার প্রারম্ভে, কখন কখন বা তৎপরে আমাদের এই দেশে নৈঋত কোণ হইতে বায়ু প্রবাহিত হয়। তৎসঙ্গে সঙ্গে জলবৃদ্ধি হইয়া শস্যক্ষেত্র প্লাবিত করায়, ভূমির উৎকর্ষ সম্যক্ বৃদ্ধি পাইয়া থাকে, এবং সেই সঙ্গে বর্ষাও আগত হয়। এই স্বাভাবিক রীতির পরিবর্ত্তন হইলে আমাদের দেশে শস্য জন্মিবার পক্ষে বিশেষ বিঘ্ন হইয়া থাকে।

বায়ুর এই প্রকার গতির কারণ সংক্ষেপে নির্দ্দেশ করিতে চেষ্টা করিব। পৃথিবীর ৮০ মাইল ব্যাপিয়া বায়ুমণ্ডলের অবস্থিতি, কোন কোন বৈজ্ঞানিক পণ্ডিত এই বায়ুর গভীরতা ৮০ মাইলেরও অতিরিক্ত বলিয়াছেন। পৃথিবী নিয়ত ঘুরিতেছে, সেই বেগে বায়ুও ঘূর্ণিত হইয়া পৃথিবীর দেহ স্পর্শ করিতেছে, মুহূর্ত্তের জন্য ত্যাগ করিতেছে না। কোন নৈসর্গিক কারণে সূর্য্যের তাপ অপেক্ষাকৃত অধিক অথবা অগ্ন্যুৎপাতে বায়ু লঘু হইলে তৎক্ষণাৎ তাহা ঊর্দ্ধে উড়িয়া যায়, তৎস্থান পূরণার্থ অন্য স্থানের বায়ু বেগে সেই স্থানে আগমন করে। এই কারণ বশতঃই ঝড়, ঘূর্ণ বায়ু প্রভৃতি ঘটিয়া থাকে।

পৃথিবীর উত্তর ও দক্ষিণ প্রান্ত কমলালেবুর মত একটু চাপা, এবং অত্যন্ত শীতল; আবার মহাবিষুব রেখার (Equator) নিকটবর্ত্তী স্থানগুলি অত্যন্ত গ্রীষ্মপ্রধান, তাই তথাকার বায়ু হাল্‌কা ও ঊর্দ্ধগামী; তৎপরিপূরণার্থ দক্ষিণ ও উত্তর মেরুপ্রান্ত হইতে মহাবিষুব রেখার নিকট দুইটী বায়ুপ্রবাহ নিয়ত ধাবমান হইতেছে, মুহূর্ত্তের জন্যও বিরাম নাই; এই বায়ু স্বভাবতঃ দক্ষিণ এবং উত্তর দিক হইতে আসিতেছে। আমরা কিন্তু ঈশান এবং অগ্নি কোণ হইতে ঐ বায়ু পাইতেছি। বৈজ্ঞানিক পণ্ডিতগণ বলেন যে পশ্চিম দিক হইতে পূর্ব্বদিক পৃথিবীর নিয়ত আবর্ত্তনই ইহার কারণ। ইংরাজীতে এই বায়ুর নাম Trade wind অর্থাৎ বাণিজ্য বায়ু; স্থলভাগ স্বভাবতঃ উষ্ণ, এবং পর্ব্বতাদি দ্বারা বাধা প্রাপ্ত হওয়ায়, ঐ বায়ু সমুদ্রেই অপেক্ষাকৃত বেশী অনুভূত হয়। বাণিজ্য-জাহাজসমূহ এই

এইভাবে প্রায় সাত বৎসর পর্য্যন্ত বিশ্বাসঘাতক কর্ম্মচারিগণ অবাধে লুণ্ঠন করিতে লাগিল। পরিশেষে রাণী দুর্গাবতী, বিখ্যাত দেওয়ান গঙ্গা-গোবিন্দ সিংহের * সাহায্যে দুর্ব্বৃত্তগণকে দূর করিয়া রাজত্ব স্ববশে আনয়ন করিতে সমর্থ হইয়াছিলেন।

রাণী দুর্গাবতী অনেকগুলি লোকহিতকর কার্য্য করিয়াছিলেন, এবং অনেকগুলি দেবালয় ও দীঘী প্রতিষ্ঠা করিয়াছিলেন। তাঁহার এই সমস্ত কীর্ত্তির মধ্যে একটী প্রকাণ্ড দীঘিকা এখনও বর্ত্তমান আছে; উহা "দুর্গা সাগর" নামে বিখ্যাত। বর্ত্তমানে এই দীর্ঘিকার চতুষ্পার্শ্ব এবং কিনারা নানাবিধ শৈবাল, নল প্রভৃতি দ্বারা পরিপূর্ণ। ইহার তীরে দাঁড়াইলে চন্দ্রদ্বীপের রাজবংশের প্রাচীন ইতিহাস স্মৃতিপথারূঢ় হয়। এই বিস্ময়কর দৃশ্য অদ্যাপি ইঁহাদের অসীম কীর্ত্তি ও লোকাতীত ক্ষমতার পরিচয় প্রদান করিতেছে। একদিন সমস্তই ছিল; প্রতিভা, তেজ, বাহুবল, দীধিতি প্রভৃতি সমস্তই এখন কাল-সাগরের ঘূর্ণীপাকে অন্তর্হিত হইয়াছে, কেবল সামান্য স্মৃতিটুকু এখন পর্য্যন্তও যায় নাই; তাহাও যে অধিক দিন স্থায়ী থাকিবে তাহারই বা বিশ্বাস কি?

রাজা জয়নারায়ণের রাজত্ব সময়ে সুপ্রসিদ্ধ চিরস্থায়ী বন্দোবস্ত হইল। এই সময়ে চন্দ্রদ্বীপ হইতে কোটালিপাড়া, সুলতানাবাদ, বোজরোগউমেদপুর, ইদিলপুর, রতনদিকালিকাপুর, বাঙ্গড়োরা প্রভৃতি পরগণা পৃথক করা হইল। ইহাতে রাজ্যের আয় প্রায় অর্দ্ধাপেক্ষাও কমিয়া গেল; তবুও যাহা রহিল, তাহাও প্রকাণ্ড জমীদারী। ইহাই রাজা জয়নারায়ণের সঙ্গে বন্দোবস্ত হইল।

এই সময় হইতেই রাজ্যের অবস্থা শোচনীয় হইল। শিবনারায়ণের সময় হইতেই ইহার সূত্রপাত; তৎপর শঙ্কর প্রভৃতি কর্ম্মচারী কর্ত্তৃক রাজ-কোষ প্রায় অর্থশূন্য হইয়াছিল। রাণী দুর্গাবতী রাজ্যের এই প্রকার অর্থাভাব দেখিয়াও প্রায় তিন চারি লক্ষ টাকা ব্যয় করিয়া, দীর্ঘিকাখনন, দেবালয়-প্রতিষ্ঠা প্রভৃতি করিয়াছিলেন। ইহাতে যেমন প্রচুর অর্থখরচ, তদ্রূপ

---

* কলিকাতার সন্নিহিত পাইকপাড়ার রাজগণ, এই গঙ্গাগোবিন্দ সিংহের বংশধর। ইহার ইতিহাস জানিতে ইচ্ছা করিলে, আমরা স্বনামখ্যাত ৺চণ্ডীচরণ সেন প্রণীত "দেওয়ান গঙ্গা-গোবিন্দ সিংহ" পাঠ করিতে অনুরোধ করি।

চিরস্থায়ী বন্দোবস্তের সময়ে কতকগুলি পরগণা বাহির হইয়া যাওয়ায়, রাজ্যের অবস্থা নিতান্ত শোচনীয় হইয়া দাঁড়াইল। এই সময় হইতেই চন্দ্রদ্বীপের সৌভাগ্য-সূর্য্য রাহু-কর-কবলিত হইল।

চিরস্থায়ী বন্দোবস্তের কয়েক বৎসর পরেই ইষ্টইণ্ডিয়া কোম্পানী কর্ত্তৃক নিলামের আইন জারী হইল। নির্দ্দিষ্ট দিনে সূর্য্যাস্তের পূর্ব্বে দেয় রাজকর প্রদান না করিলে সম্পত্তি নিলাম-বিক্রয় দ্বারা টাকা আদায় করা হইত। দেশীয় ভূম্যধিকারিগণ সে সময়ে খাজানার টাকা ধার্য্য দিনে আদায় করিতে ততটা অভ্যস্ত ছিলেন না বলিয়া অনেকে ইহাতে হৃতসর্ব্বস্ব হইলেন। চিরস্থায়ী বন্দোবস্ত বিধিবদ্ধ হইলে অনেক ব্রাহ্মণ-পণ্ডিত "ফিরিঙ্গীকে খাজানা দিতে হইবে" এরূপ কার্য্য নিতান্ত পাপের এবং গর্হিত বিবেচনায় উপযুক্ত সময়ে উপস্থিত হইতেন না। ফলে তাঁহাদের বংশধরগণ, বর্ত্তমান সময়ে চাকুরি অথবা উঞ্ছবৃত্তি দ্বারা বহুক্লেশে পরিবার প্রতিপালন করিতেছেন।

রাজা জয়নারায়ণ একে বালক, তদুপরি স্বার্থপূর্ণ আত্মীয়কুটুম্বগণে পরিবৃত! এই সমস্তলোক, নির্দ্দিষ্ট তারিখে কলেক্টরীতে * টাকা না দিয়া আত্মসাৎ করিতে লাগিল। প্রথমতঃ ১২০০ সালে চন্দ্রদ্বীপ-জমীদারীর ষোল আনির /১৭।/ ক্রান্তি নিলামে বিক্রয় হইয়া যায়। তৎপরে ক্রমাগত ঐ কারণে ১২০২ এবং ১২০৪ সালে ৵১২॥ ও ৵১৭॥ অংশ নিলাম-বিক্রয় হইয়া গেল। রাজাকে তাঁহার দুষ্ট কর্ম্মচারী ও কুটুম্বগণ বুঝাইলেন যে, টাকা দিয়া শীঘ্রই আবার তাঁহারা জমীদারী আনিতে পারিবেন। তাঁহারা যেরূপ বুঝাইলেন রাজা তাহাই বিশ্বাস করিলেন। ফলে, অবশিষ্ট ॥১২॥// অংশও নিলাম-বিক্রয় হইয়া গেল।

নিম্নলিখিত ব্যক্তিগণ চন্দ্রদ্বীপের জমীদারী নিলামে ক্রয় করিয়াছেন।

| | | |
|---|---|---|
| রামমাণিক্য মুদী ( মাণিকমুদী ) | | ॥১২॥// |
| পানিয়াটী সাহেব | ... | ।/১০ |
| দাল সিংহ | ... | /১৭।/ |
| সমষ্টি | | ১৲ ষোল আনা |

* তখন ঢাকায় কলেক্টরী ছিল। খাজনা প্রভৃতি তথায় দাখিল করিতে হইত।

রামমাণিক্য মুদী, রাজার "খানাবাড়ী"র প্রজা; এবং রাজসরকারের একান্ত অনুগত দোকানদার ছিল। প্রবাদ যে, মুদীগণ এই সম্পত্তি রাজার আজ্ঞানুসারে তাঁহারই টাকা দ্বারা বেনামিতে ক্রয় করে। স্বনামে খরিদ হইলে এই অংশও বাকী করের দায়ে নিলাম হইয়া যাইবে, এই ভয়ে রাজমাতা, মুদীকে বিশ্বাস করিয়া এই জমীদারী ক্রয় করিবার জন্য টাকা প্রদান করেন। এই প্রবাদটার সত্যাসত্য সম্বন্ধে পাঠক বিবেচনা করিবেন।

দুর্নাম দূর করিবার জন্যই হউক, অথবা স্বেচ্ছায়ই হউক, মুদীগণ, তাহাদের ক্রীত অংশ হইতে, মাত্র এক আনা অংশ রাখিয়া বাকী অংশ সমস্তই রাজাকে ছাড়িয়া দিতে স্বীকৃত হইয়াছিল। কিন্তু দুষ্টাশয় ভৃত্যবর্গ এবং কুটুম্বগণ রাজাকে বুঝাইলেন যে, খানাবাড়ীর মুদীর সঙ্গে একত্রে জমীদারী ভোগ করা নিতান্ত অপমানের বিষয়; সুতরাং অপরিণামদর্শী রাজা এই প্রস্তাব ঘৃণার সহিত উপেক্ষা করিলেন। লক্ষ্মী অন্তর্হিতা হইলে, অলক্ষ্মীর দৃষ্টিতে দুর্ব্বুদ্ধির উদয় হয়। রাজা উক্ত অংশ রাখিলে, তাঁহার বংশধরগণ আজ এই দুরবস্থায় পতিত হইতেন না।

এই নিলাম রহিত করিবার জন্য রাজা জয়নারায়ণ মোকর্দ্দমা উপস্থিত করিলে, তিনি জয়লাভ করিলেন। মুদীগণ সদর দেওয়ানী-আদালতে আপীল করিল। তাহাতে রাজা পরাস্ত হইলেন। পুনরায় রাজার পক্ষ হইতে প্রিভিকাউন্সিলে আপীল করা হইল।

বিলাত-আপীলের ফলাফল শীঘ্র জানিবার উপায় নাই; বর্ত্তমানকালেও শীঘ্র ফলাফল বাহির হইলে অন্যূন তিন চারি বৎসরের মধ্যে কিছুই জানা যায় না। তৎকালে ইহা অপেক্ষাও দীর্ঘ সময় লাগিত। এদিকে রাজার এবং রাজপরিবারবর্গের অবস্থা ক্রমশঃই শোচনীয় হইতে লাগিল, সম্পত্তি হইতে টাকা আদায় এক প্রকার বন্ধ হইল। রাজকোষ প্রায় অর্থশূন্য; যাহা ছিল, মোকর্দ্দমাদিতে তাহাও প্রায় নিঃশেষ হইয়া গিয়াছিল।

বিপদ কখনও একাকী আসে না; এই সময়ে রাজা জয়নারায়ণ পরলোক গমন করিলেন। তাঁহার একমাত্র পুত্র রাজা নৃসিংহনারায়ণ তখন বালক; তদীয় মাতা, রাণী করুণাময়ী বালককে বুকে লইয়া কঠোর কর্ম্মক্ষেত্রে অবতীর্ণা হইলেন। তিনিই নাবালগের পক্ষ হইতে প্রিভিকাউন্সিলে মোকর্দ্দমা চালাইতে আরম্ভ করিলেন। মুদীগণ জমীদারীর অধীন কয়েকখানা

নিষ্কর তালুক ও লাখেরাজ সম্পত্তি ছাড়িয়া নিষ্পত্তির প্রস্তাব করিয়াছিল। কিন্তু রাজপরিবারের তখন এতদূর ক্লেশ যে, সময়ে সময়ে গ্রাসাচ্ছাদনেরও অভাব হইত ; সুতরাং রাণী করুণাময়ী, মুদীগণের প্রস্তাবানুসারে নিষ্পত্তি করিলেন।

এই ঘটনার অব্যবহিত পরেই প্রিভিকাউন্সিলের হুকুম প্রচারিত হইল। ইহাতে রাজা নৃসিংহনারায়ণই সম্পূর্ণ জয়লাভ করিয়াছিলেন এবং মুদীগণের নিকট খরচ ও ওয়াশিলাতেরও ডিক্রি প্রাপ্ত হইয়াছিলেন। কিন্তু কিছুতেই কিছু হইল না ; চন্দ্রদ্বীপের বিস্তীর্ণ জমীদারী, রাজাদের হস্ত হইতে চিরকালের জন্য বিচ্ছিন্ন হইয়া গেল।

রামমাণিক্য মুদীর বংশধরগণ অদ্যাপি রাজার খানাবাড়ীতে বাস করিতেছেন, তাঁহারা বর্ত্তমান সময়ে বিশেষ ধনাঢ্য হইলেও রাজাদের বিশেষ ভক্তি-শ্রদ্ধা করিয়া থাকেন। তাঁহাদের বাড়ীতে কোন কার্য্য উপস্থিত হইলে, রাজাকে রীতিমত নজর দিয়া অনুমতি গ্রহণান্তে কার্য্য নির্ব্বাহ করেন।

রাজা নৃসিংহনারায়ণ তৎকালে একজন প্রসিদ্ধ সর্ব্বাঙ্গসুন্দর পুরুষ ছিলেন ; তাঁহার অলৌকিক রূপরাশিদর্শনমানসে বহুদূর হইতে নরনারী আগমন করিত। কিন্তু দুঃখের বিষয় এই যে, তাঁহার সৌভাগ্য তদনুরূপ ছিল না, দারিদ্র্যের কঠোর নিষ্পীড়ন এবং নৈরাশ্যের ভীষণ হুহুঙ্কার তাঁহাকে অহর্নিশি যন্ত্রণা প্রদান করিত।

বিজয়া দশমীর পরদিন, রাজা নৃসিংহনারায়ণ, তাঁহার পূর্ব্বপুরুষের ন্যায় বহুজনসমভিব্যাহারে নৌযাত্রা করিতেন। প্রজাবর্গ ও অন্যান্য সকলে যথাযোগ্য উপঢৌকন দিয়া তাঁহার দর্শনলাভ করিত। কেননা অনেকের বিশ্বাস যে, বিজয়ার পরদিন রাজদর্শন শুভকর।

রাজা নৃসিংহনারায়ণ ধীর, গম্ভীর এবং শাস্ত্রজ্ঞ ছিলেন। তিনি সরল এবং অমায়িক ব্যবহার দ্বারা সকলের মনস্তুষ্টি করিতেন। কেহ তাঁহার নিকট কোন ভিক্ষা প্রার্থনা করিলে অবস্থানুরূপ দানে পরাঙ্মুখ হইতেন না।

রাজা নৃসিংহনারায়ণের দুই বিবাহ, কিন্তু দুর্ভাগ্যবশতঃ কোন রাণীই সন্তানবতী ছিলেন না বলিয়া বংশরক্ষার জন্য প্রথমতঃ একজন দত্তকপুত্র গ্রহণ করা হয় ; তাঁহার নাম নরেন্দ্রনারায়ণ, কিন্তু তিনি শীঘ্রই কালগ্রাসে পতিত হইলেন। তৎপর জ্যেষ্ঠা মহিষী রাজেশ্বরী এবং কনিষ্ঠা মহিষী

অন্নপূর্ণার জন্য এক সময়েই দুইজন দত্তক গ্রহণ করা হয়। তাঁহারা "বড় রাজা" এবং "ছোট রাজা" নামে বিখ্যাত।

রাজা বীরসিংহনারায়ণ, জ্যেষ্ঠা রাজ্ঞীর পুত্র; তাই ইনি "বড় রাজা" বলিয়া অভিহিত। ইঁহার দেবোপম আকৃতি, সর্ব্বজনপ্রিয় উদারতা, নিষ্কলঙ্ক চরিত্র প্রভৃতি সদ্‌গুণ ইঁহার বংশের উপযুক্তই বটে। নানাবিধ মনোক্লেশে, তদুপরি পত্নীবিয়োগজনিত দুঃখে, ইনি সর্ব্বদাই ম্রিয়মান। ইনি সন্ধ্যাহ্নিক এবং ধর্ম্মগ্রন্থ-পাঠ করিয়া সময়াতিবাহিত করিয়া থাকেন।

কনিষ্ঠা রাজ্ঞীর পুত্র রাজা দেবেন্দ্রনারায়ণ একজন বলিষ্ঠ পুরুষ ছিলেন। পুরুষোচিত ব্যায়াম, অশ্বারোহণ, বন্দুক-চালনা প্রভৃতি তাঁহার নিত্যকার্য্য ছিল। কথিত আছে যে, তিনি রিক্তহস্তে একদা একটী চিতাবাঘকে ধৃত করিয়া পিঞ্জরাবদ্ধ করিয়াছিলেন। দুঃখের বিষয়, দৃপ্ত যৌবনের মধ্যভাগেই তাঁহার মানবলীলা শেষ হয়।

এই উভয় রাজপরিবারের অবস্থা ক্রমশঃই শোচনীয় হইয়া দাঁড়াইয়াছে। পরস্পর গৃহবিবাদ এবং অন্যান্য কারণে জমীদারীর অধীন যে কয়েকখানি তালুক ছিল, তাহাও ক্রমে নিলাম-বিক্রয় হইয়া গিয়াছে। এখন একমাত্র নিষ্কর খানাবাড়ী এবং লাখেরাজ সম্পত্তিই এই রাজবংশের গ্রাসাচ্ছদনের সম্বল। ভূতপূর্ব্ব লেফ্‌টেনেণ্ট্‌ গবর্ণর সার চার্লস্‌ ইলিয়ট, রাজা বীরসিংহ-নারায়ণের পুত্র রাজা যোগেন্দ্রনারায়ণকে সব্‌রেজেষ্ট্রারপদে নিযুক্ত করিয়া দুঃস্থ রাজপরিবারের যে মহদুপকার করিয়াছেন, তাহা চিরস্মরণীয় থাকিবে।

আমরা পূর্ব্বে বলিয়াছি যে একমাত্র বাকলা-চন্দ্রদ্বীপ লইয়াই বর্ত্তমান বাখরগঞ্জ জিলা গঠিত হইয়াছে। যতগুলি পরগণা আছে, তন্মধ্যে সেলিমাবাদ ও তেনিহাটী ব্যতীত সকলগুলিই কোন সময়ে এই চন্দ্রদ্বীপের অন্তর্ভূত ছিল। চিরস্থায়ী বন্দোবস্ত এবং অন্যান্য কারণে অনেকগুলি পৃথক করা হইয়াছে। কোটালিপাড়া এবং মলফৎগঞ্জ এখন আর এই জিলায় নাই, বহু বৎসর হইল ফরিদপুর জিলাভুক্ত হইয়াছে। যেগুলি এখনও বর্ত্তমান আছে, তন্মধ্যে অনেকটা, ব্রিটিশসাম্রাজ্য পত্তন হইবার পরে সৃষ্ট হইয়াছে। সুতরাং তাহাদের প্রাচীন তত্ত্ব বিশেষ কিছুই নাই।

এই চন্দ্রদ্বীপে তিয়াত্তর খানি পৃথক তালুক আছে, ইহাদের রাজস্ব ৫৮,১০৪৸৶৮॥ পাই। এই পরগণাস্থিত যে সমস্ত ভূম্যধিকারী আছেন,

তন্মধ্যে ভারুকাঠীর মজুমদারবংশ, রহমৎপুরের চক্রবর্ত্তীবংশ এবং লাখুটিয়ার রায়বংশ বিশেষ উল্লেখযোগ্য।

ভারুকাঠীর মজুমদারগণ মৌদ্‌গল্যগোত্রীয় বৈদ্য। এই বংশের রামজীবন দাশ গুপ্ত প্রথমে বিক্রমপুর পরিত্যাগ করিয়া ভারুকাঠীতে আগমন করেন। ভারুকাঠী, বরিশাল সদরের অন্তর্গত একটী প্রসিদ্ধ গ্রাম। অধিবাসীর সংখ্যা সহস্রপ্রায়। মৌদ্‌গল্য ও ভরদ্বাজগোত্রীয় দাশগণ এবং অম্বষ্ঠ শ্রেণীর দত্তগণ এই গ্রামের প্রধান অধিবাসী।

রামজীবনের জ্যেষ্ঠ পুত্র রামগোপাল, চন্দ্রদ্বীপ রাজসরকারে দেওয়ানপদে প্রতিষ্ঠিত থাকিয়া বিশেষ খ্যাতিলাভ করিয়াছিলেন। তিনি স্বয়ং রাজ্য সম্বন্ধীয় সকল বন্দোবস্ত করিতেন, এবং তাঁহার হস্তেই রাজ্যের রক্ষণাবেক্ষণের ভার অর্পিত ছিল। তিনিই রাজসরকার হইতে 'মজুমদার' উপাধি প্রাপ্ত হ'ন। অদ্যাপি তাঁহার বংশধরগণ মজুমদার উপাধিতে অলঙ্কৃত হইয়া তদর্জ্জিত বিপুল 'জনার্দ্দন দাশ' নামক তালুক ভোগ করিতেছেন। মহাত্মা রামগোপাল ধর্ম্ম, কর্ম্ম ও পরহিতে রত ছিলেন। তিনি জ্ঞাতি, পুরোহিত, গুরু এবং অধীনস্থ ভৃত্যগণকে যে সকল ব্রহ্মোত্তর এবং জায়গীর প্রদান করিয়াছিলেন, অদ্যাপি তাঁহারা তাহা ভোগ করিতেছেন। তিনি ভারুকাঠীর চতুর্দ্দিকে যে সকল সুবৃহৎ রাস্তানির্ম্মাণ ও দীর্ঘিকাখনন করিয়াছিলেন, অদ্যাপি তাহারা তাঁহার যশোগান করিতেছে। "গোয়াচোৎরা" নামক বিশাল দীর্ঘিকা তাঁহারই কর্ম্মজীবনের আংশিক পরিজ্ঞাপক। কথিত আছে, তাঁহার জ্যেষ্ঠপুত্র জনার্দ্দন দাশ সাবালগত্ব প্রাপ্ত হইলে মহাত্মা রামগোপাল, পুত্রহস্তে বিপুল বিষয়ভার সমর্পণ করিয়া পুণ্যভূমি কাশীধামে অবস্থিতি করেন, এবং আকণ্ঠ জহ্নুবীজলে নিমজ্জিত হইয়া উচ্চৈঃস্বরে গঙ্গাস্তোত্র পাঠ করিতে করিতে এ পৃথিবী হইতে তিরোধান করিলেন।

অধুনা ভারুকাঠী সংস্কৃতচর্চ্চার জন্য প্রসিদ্ধ। গ্রামের মধ্যে অনেকেই বিশেষরূপে সংস্কৃতভাষায় অভিজ্ঞ; কবিরাজ সারদাকান্ত দাশ গুপ্ত মহাশয়ের তত্ত্বাবধানে একটী আয়ুর্ব্বেদ বিদ্যালয় প্রতিষ্ঠিত হইয়াছে। কয়েক বৎসর হইতে ইংরাজীশিক্ষিত গ্রাজুয়েটগণের সংখ্যাও দিন দিন বর্দ্ধিত হইতেছে। গ্রামে পাশ্চাত্যজ্ঞান বিতরণের জন্য একটী প্রাথমিক বিদ্যালয় প্রতিষ্ঠিত আছে। শিক্ষিত যুবকগণ ক্রমশঃ রাজসরকারে অধিষ্ঠিত

হইয়া গ্রামের মুখোজ্জ্বল করিতেছেন। তাঁহাদের অকৃত্রিম সুখসৌহৃদ্যে গ্রামে সুখশান্তি বিরাজিত। গ্রাম্য যুবকগণের যত্ন ও পরিশ্রমে নিদাঘশ্রান্ত পথিকগণের পথশ্রান্তি ও তৃষ্ণার্ত্তের তৃষ্ণা নিবারণ করিবার জন্য গ্রামের প্রান্তভাগে ডিষ্ট্রিক্টবোর্ডের রাস্তার উপর একটী জলছত্র ও বিশ্রামাগার প্রতিষ্ঠিত হইয়াছে। চৈত্র মাসের শেষভাগে যখন মার্ত্তণ্ডদেব অগ্নিমূর্ত্তিতে অনলরাশি বর্ষণ করেন, সেই নিদাঘ-মধ্যাহ্নে পথিকগণ, 'বরিশাল-বানরিপাড়া রোডে' গমন সময়ে মাধবপাশার পর প্রায় দেড় ক্রোশ পর্য্যন্ত স্থানে পানীয় জলাভাবে সাতিশয় তৃষ্ণাতুর হইয়া যে ভীষণ পথক্লান্তি অনুভব করেন; তাহা অপনয়ন করিবার জন্যই জলছত্র খোলা হইয়াছে। গ্রামে কয়েকটী প্রাচীন দেবালয় ও বিগ্রহ বর্ত্তমান আছে; তন্মধ্যে 'বিষহরিবাড়ী' এবং 'হরিখোলাই' বিশেষ উল্লেখযোগ্য।

রহমৎপুরের চক্রবর্ত্তীবংশ চন্দ্রদ্বীপ পরগণার মধ্যে একটী শ্রেষ্ঠ বংশ বলিয়া সর্ব্বত্র পরিচিত। ইঁহাদের পূর্ব্বপুরুষ নারায়ণ চক্রবর্ত্তী এই বংশের প্রকৃত স্থাপয়িতা। নারায়ণ চক্রবর্ত্তীর আদি বাসস্থান চব্বিশ-পরগণার অন্তর্গত কাঁচরাপাড়া চন্দ্রদ্বীপের দেওয়ান, সেরাই আচার্য্য তাঁহার মন্ত্রশিষ্য ছিলেন। একদা ভীষণ রোগাক্রান্ত হইয়া আচার্য্য মহাশয় জীবনে হতাশ হ'ন এবং মৃত্যুকালে গুরুর পাদপদ্মদর্শনমানসে নারায়ণ চক্রবর্ত্তীকে স্বীয় ভবনে আনয়ন করেন। সেই সময়ে নারায়ণ চক্রবর্ত্তী কথাপ্রসঙ্গে আচার্য্য মহাশয়ের নিকট হইতে চন্দ্রদ্বীপ রাজ-সরকারের অনেক ঘটনা অবগত হ'ন।

সেরাই আচার্য্য দীর্ঘকাল রুগ্নাবস্থায় থাকাতে রাজ্যের অবস্থা শোচনীয় হইয়া উঠে। এমন কি, দেয় রাজস্ব অনাদায় হেতু নবাব-সরকার হইতে কৈফিয়তনামা চন্দ্রদ্বীপে প্রেরিত হয়। রোগক্লিষ্ট চলচ্ছক্তিরহিত দেওয়ান বিপদে পড়িলেন। তাঁহার এবম্বিধ অবস্থা দেখিয়া গুরু নারায়ণ চক্রবর্ত্তী তাঁহার প্রতিনিধি স্বরূপ নবাব-সরকারে উপস্থিত হইতে স্বীকৃত হইলেন। তার পর অশেষ ক্লেশ ভোগ করিয়া তথায় গমন পূর্ব্বক চন্দ্রদ্বীপের রাজস্ব অক্ষুণ্ণ রাখিতে সমর্থ হইয়াছিলেন।

রাজধানী হইতে নারায়ণের প্রত্যাগমনের পূর্ব্বেই আচার্য্য মহাশয় প্রাণত্যাগ করিলেন। নারায়ণের ঈদৃশ নিঃস্বার্থ পরোপকার এবং তীক্ষ্ণ-

বুদ্ধির পরিচয় পাইয়া চন্দ্রদ্বীপের রাজা অত্যন্ত প্রীত হইলেন এবং তাঁহাকে সর্ব্বাংশে উপযুক্ত মনে করিয়া দেওয়ানপদে বরণ করিলেন। দেওয়ানী লাভ করিয়া নারায়ণ চক্রবর্ত্তী সপরিবারে কাঁচরাপাড়া হইতে মাধবপাশার সন্নিকটে রহমৎপুর গ্রামে স্বীয় বাসস্থান স্থাপন করেন। রহমৎপুর, বরিশাল হইতে আট মাইল দূরে অবস্থিত। গ্রামটির প্রাকৃতিক দৃশ্য সুন্দর, অনতিপ্রশস্ত তিনটী খাল তিন দিক হইতে আসিয়া রহমৎপুরে সম্মিলিত হইয়াছে এবং গ্রামটিকে তিন ভাগে বিভক্ত করিয়াছে। বর্ত্তমানে ঐ তিন ভাগকে যথাক্রমে "উত্তরপাড়া" "পূর্ব্বপাড়া" এবং "দক্ষিণপাড়া" বলা হইয়া থাকে। প্রাচীনকালে উত্তরপাড়া "হুজুরী" এবং পশ্চিমপাড়া "গোশাসন" নামে প্রসিদ্ধ ছিল। হুজুরী প্রথমে জঙ্গলাকীর্ণ ছিল। রহমৎ আলি এবং পুর আলি নামক দুই সহোদর এই স্থানের প্রথম অধিবাসী। তাহারা প্রবল পরাক্রান্ত ছিল এবং দস্যুবৃত্তিই তাহাদের জীবিকানির্ব্বাহের প্রধান উপায় ছিল। চতুর্দ্দিক লুণ্ঠন করিয়া লুণ্ঠিত দ্রব্যসমূহ তাহারা এই অরণ্য মধ্যে রক্ষা করিত। রাজা কন্দর্পনারায়ণের রাজত্বকালে এই দস্যুদ্বয় ধৃত হইয়া প্রাণদণ্ডে দণ্ডিত হয়। উক্ত ভ্রাতৃদ্বয়ের যুক্তনাম ( রহমৎ + পুর ) হইতেই এই গ্রামের নামোৎপত্তি হইয়াছে।

ত্রিশ বৎসর দেওয়ানী করিয়া নারায়ণ প্রাণত্যাগ করেন। তাঁহার দুই পুত্র, রঘুদেব ও রামদেব। পিতার মৃত্যুর পরে রঘুদেব উক্ত পদে অধিষ্ঠিত হ'ন। তিনি অত্যন্ত বিদ্যোৎসাহী ছিলেন ; তাঁহার যত্নে নানা স্থানে সংস্কৃত বিদ্যালয় স্থাপিত হয়। বৎসরান্তে ছাত্রগণের পরীক্ষা গ্রহণ এবং পারিতোষিক বিতরণ জন্য বাকলা, বাঙ্গড়োরা, সোন্দারকুল, অরঙ্গপুর এবং সায়েস্তানগর এই পঞ্চ স্থান নির্ব্বাচিত হয়।

রঘুদেবের মৃত্যুর পরে তদীয় কনিষ্ঠ রামদেব উক্ত পদ লাভ করেন। তিনি প্রত্যহ রহমৎপুর হইতে পাল্‌কী আরোহণে রাজদরবারে গমন করিতেন। চন্দ্রদ্বীপের তদানীন্তন রাজা শিবনারায়ণ অত্যন্ত উচ্ছৃঙ্খলপ্রকৃতি এবং বিলাসপরায়ণ ছিলেন। একদা রাজা কোন কারণবশতঃ কাহাকেও সেই সময়ে ফটকের ভিতরে প্রবেশ করিতে দ্বারপালগণকে নিষেধাজ্ঞা দিয়াছিলেন। কিছুকাল পরে রামদেব পাল্‌কী-বাহনে দ্বারদেশে উপস্থিত হইলে, প্রহরিগণ বাহকদিগকে বাধা দিল। কিন্তু

বাহকেরা তাহাদের নিষেধবাক্যে দৃক্‌পাত না করিয়া যেমনি প্রবেশোন্মুখ হইল, অমনি তাহারা পাল্‌কী লক্ষ্য করিয়া তরবারি নিক্ষেপ করিল। রামদেব নিদ্রাভিভূত ছিলেন। তরবারি তাঁহার বক্ষঃস্থল বিদীর্ণ করিল, তিনি পঞ্চত্ব প্রাপ্ত হইলেন। রাজা এই সংবাদ অবগত হইয়া মর্ম্মাহত হইলেন। নিজের অবিমৃষ্যকারিতার এইরূপ শোচনীয় পরিণাম দেখিয়া যারপরনাই অনুতাপ করিতে লাগিলেন। তিনি অবিলম্বে রঘুদেবের জ্যেষ্ঠপুত্র রামভদ্রকে দেওয়ানী প্রদান করিলেন। দেওয়ান রামভদ্রের যত্নে রাজকীয় অনেক বিষয়ে উন্নতি হইয়াছিল। তদানীন্তন প্রজাসমূহ অনেকেই গোরক্ষা করিয়া স্বীয় স্বীয় ভূমি কর্ষণ করিত। দেয় রাজস্ব রীতিমত আদায় না হইলে তাহাদের গোরু ক্রোক করিয়া খাজানা আদায় করা হইত। এই উপলক্ষে অনেকগুলি গোরু একত্র করা হইত, কাজেই গোরুগুলি সযত্নরক্ষিত হইত না। রামভদ্র এই অভাব দূর করিবার জন্য রহমৎপুরের পশ্চিমপাড় গোরক্ষার জন্য নির্দ্দেশ করেন। এই সময় হইতেই উক্ত স্থানের নাম "গোশাসন" হইয়াছিল। গোরুগুলি অতি সুলভ মূল্যে বিক্রীত হইত বলিয়া রামভদ্র সম্বন্ধে একটি গ্রাম্য কবিতা প্রচলিত ছিল, যথা—

"তঙ্কাতে তিনটী গোরু, একটি তার ফাও,  
কেন যদি গোরু, রামভদ্র কাছে যাও।  
সর্‌সরাণী, সর্‌সরাণী, সর্‌সরাণী সর্,  
রাজমন্ত্রী বেচে গোরু শীঘ্র করি চল্॥"

রামভদ্রের শেষ অবস্থায় রাজকীয় অনেক বিষয়ে বিশৃঙ্খলা ঘটে। তাঁহার মৃত্যুসময়ে দেয় রাজস্ব সাত লক্ষ টাকা বাকী পড়িয়াছিল।

রামভদ্রের তিন পুত্র। তন্মধ্যে রামজীবনই সমধিক খ্যাতি লাভ করিয়াছিলেন। কথিত আছে যে, তিনি মাত্র ত্রয়োদশবর্ষ বয়ঃক্রমকালে দেওয়ানী কার্য্যভার গ্রহণ করেন এবং স্বীয় প্রতিভা ও কার্য্যদক্ষতাগুণে অল্পকাল মধ্যেই দেয় রাজস্ব সাত লক্ষ টাকা নবাব-সরকারে দাখিল করেন।

চন্দ্রদ্বীপের তদানীন্তন রাজা শিবনারায়ণের মৃত্যুর অত্যল্প দিন পরেই তাঁহার জ্যেষ্ঠপুত্র রাজা লক্ষ্মীনারায়ণও অকালে মৃত্যুমুখে পতিত হইলেন। তখন রাজ্যমধ্যে অরাজকতা উপস্থিত হইল; কতিপয় স্বার্থপর কর্ম্মচারী শত্রুপক্ষে যোগদানকরতঃ গোপনে নানাবিধ অত্যাচার আরম্ভ করিল।

অবিলম্বে এই সংবাদ প্রচারিত হইলে চন্দ্রদ্বীপ খাসরাজ্যভুক্ত করার জন্য নবাব-সরকার হইতে এক পরওয়ানা দেওয়ান রামজীবনের নিকট প্রেরিত হয়। পরওয়ানা হস্তগত হইলে প্রভুভক্ত রামজীবন যারপরনাই চিন্তিত হ'ন। তিনি ক্ষণবিলম্ব না করিয়া সকলের অজ্ঞাতে নবাব-দরবারে গমন করেন এবং আবেদন করেন যে, রাজ্য অরাজক নহে, শত্রুর ষড়যন্ত্রজনিত অমূলক জনরব মাত্র। রাজা শিবনারায়ণের আর এক নাবালগ পুত্র বর্ত্তমান। রাণী দুর্গাবতীই স্বীয় পুত্র 'দুর্গাকুমার' নামে রাজ্য শাসন করিতেছেন, নবাব যেন সেই নামেই রাজস্ব বহাল রাখিবার অনুমতি দেন। নবাব এই প্রস্তাবে অসম্মত হইয়া রামজীবনকেই রাজত্ব গ্রহণ করিতে অনুরোধ করেন। কিন্তু রামজীবন কিছুতেই তাহা স্বীকার করিলেন না। নবাব তাহাতে অত্যন্ত সন্তুষ্ট হন, এবং রামজীবনের প্রার্থনা মঞ্জুর করেন। রাণী দুর্গাবতী রামজীবনের এই জ্বলন্ত প্রভুভক্তি ও নিঃস্বার্থ পরোপকারিতার পরিচয় পাইয়া পুরস্কারস্বরূপ রামজীবনের নিজ সম্পত্তির রাজস্ব বহুল পরিমাণে হ্রাস করিয়া দেন এবং চন্দ্রদ্বীপের দেয় রাজস্বের সহিত তাঁহার রাজস্ব পৃথকভাবে নবাব-সরকারে দাখিল করিবার অনুমতি প্রদান করেন।

রহমৎপুরের ভূম্যধিকারিগণের উদারতা, মহত্ত্ব, প্রভুভক্তি এদেশের ইতিহাসে একটী জ্বলন্ত দৃষ্টান্ত। ইঁহারা ভূসম্পত্তি প্রাপ্তির পর হইতেই বহুবিধ লোকহিতকরকার্য্য করিয়া বিশেষ প্রতিষ্ঠালাভ করিয়াছিলেন। কথিত আছে অস্মদ্দেশে ব্রাহ্মণকুলে এই বংশই সর্ব্বাপেক্ষা সংক্রিয়ান্বিত। ইঁহাদের পূর্ব্ব গৌরব এখন আর নাই, তবে স্মৃতিটুকু মাত্র অবশিষ্ট আছে। ইঁহাদের মধ্যে চন্দ্রশেখর চক্রবর্ত্তী, ভৈরব চক্রবর্ত্তী, বৈকুণ্ঠ চক্রবর্ত্তী, বরদাপ্রসন্ন চক্রবর্ত্তী, সারদাচরণ চক্রবর্ত্তী, আনন্দমোহন চক্রবর্ত্তীর নাম বিশেষ উল্লেখযোগ্য।

লাখুটিয়ার রায়বংশ বঙ্গদেশের গৌরববর্দ্ধন করিয়া সর্ব্বত্র সর্ব্বথা প্রখ্যাত হইয়াছে। মহামতি রামচন্দ্র খাঁ, সর্ব্বপ্রথমে বাখরগঞ্জ জিলায় এই বংশ প্রতিষ্ঠিত করেন। ইনি বঙ্গ ও উড়িষ্যার সীমান্তবর্ত্তী দেশ-সমূহের শাসনকর্ত্তা ছিলেন। কালক্রমে দুরদৃষ্টনিবন্ধন নবাবের রোষানলে পতিত হইয়া এই জিলার দক্ষিণ-প্রান্তে একটী উপনিবেশ স্থাপন করেন। ইনি পরম বৈষ্ণব ছিলেন, তাই জগন্নাথদেবের স্মরণার্থে এই স্থানের

নাম "পুরী" রাখিয়াছিলেন। মহাপ্রভু শ্রীগৌরাঙ্গ ইঁহারই সহায়তায় বঙ্গদেশ হইতে শ্রীক্ষেত্রে গমন করিতে সমর্থ হইয়াছিলেন। রামচন্দ্রের প্রতিষ্ঠিত 'পুরী', বর্ত্তমান পটুয়াখালীর অন্তর্গত বাউফল থানার অধীনে অবস্থিত।

রামচন্দ্র খাঁএর সংক্ষিপ্ত বংশতালিকা নিম্নে প্রদত্ত হইল।




* ইহার তিন পুত্র ও তিন কন্যা লণ্ডনে বিদ্যাশিক্ষা করিতেছেন।

† সিভিলিয়ান—ম্যাজিষ্ট্রেট-কলেক্টর।

‡ ব্যারিষ্টার—হাইকোর্ট।

§ ইনি চিকিৎসা শাস্ত্রে পারদর্শী হইবার জন্য অনূন পঞ্চদশ বর্ষ ইংলণ্ডে অবস্থান করেন, এবং তথা হইতে এম, বি, সি, এম, এল, আর, সি, পি, এল, আর, সি, এস, উপাধিতে ভূষিত হইয়া প্রত্যাবর্ত্তন করিয়াছেন।

¶ ব্যারিষ্টারী পরীক্ষায় উত্তীর্ণ হইয়া লণ্ডনে বাস করিতেছেন।

রামচন্দ্রের প্রপৌত্র ঘনশ্যাম রায় ধাত্রী কর্ত্তৃক পুরী হইতে চন্দ্রদ্বীপের রাজধানী মাধবপাশায় নীত হ'ন। তৎকালে দস্যুদের অমানুষিক অত্যাচারে বাখরগঞ্জের দক্ষিণদিকস্থিত অনেক স্থান বিপর্য্যস্ত হইত, তাই পিতৃমাতৃহীন ঘনশ্যামকে রক্ষা করিবার জন্য মাতৃস্বরূপা স্নেহময়ী ধাত্রী তাঁহাকে মাধবপাশায় লইয়া আসেন। রাজা অনুসন্ধান পূর্ব্বক শিশু ঘনশ্যামের বিখ্যাত বংশের পরিচয় পাইয়া তাঁহাকে সাদরে গ্রহণ করেন, এবং বয়ঃপ্রাপ্ত হইলে তাঁহাকে ব্রহ্মোত্তরস্বরূপ যথেষ্ট ধন-সম্পত্তি দিয়া লাখুটিয়ায় প্রতিষ্ঠিত করেন। এই গ্রাম বরিশাল সহরের আড়াই ক্রোশ উত্তর-পশ্চিমে অবস্থিত। এখানে পূর্ব্বে অসংখ্য টিয়া বা শুক পাখী বাস করিত বলিয়া এই গ্রাম লাখটিয়া ( লাখুটিয়া ) নামে কীর্ত্তিত হইয়াছে।

ঘনশ্যামের পৌত্র রাজচন্দ্র রায় চৌধুরী একজন অসাধারণ লোক ছিলেন। * ইনি পারস্য ও সংস্কৃত সাহিত্যে সুপণ্ডিত ছিলেন। জীবনের প্রারম্ভে স্বল্পকাল ইনি পুলিশবিভাগে কর্ম্ম করেন; কিন্তু এই বিভাগের কার্য্যপ্রণালীর প্রতি বিবিধ কারণে একান্ত বীতরাগ হইয়া কর্ম্ম পরিত্যাগ পূর্ব্বক বরিশাল জজ-আদালতে আইন ব্যবসায়ে ব্রতী হ'ন। দৈবানুগ্রহে এবং স্বীয় অনন্য-সাধারণ প্রতিভাপ্রভাবে ইনি অতি অল্পকাল মধ্যেই প্রভূত সম্পত্তির অধিপতি হইয়া অসংখ্য শুভ কর্ম্মানুষ্ঠান দ্বারা সমগ্র পূর্ব্ববঙ্গে স্বীয় পুণ্য-নাম চিরস্মরণীয় রাখিয়া গিয়াছেন। শাস্ত্রে মানবের ত্রিবিধ ঋণ নির্দ্দিষ্ট আছে,—দেবঋণ, ঋষিঋণ, এবং পিতৃঋণ। আশ্চর্য্যের বিষয় এই যে, এই মহাপুরুষ শাস্ত্রবিহিত যাবতীয় কর্ত্তব্য অনাবিল ও একাগ্রনিষ্ঠার সহিত সুসম্পন্ন করিয়া, উক্ত ত্রিবিধ ঋণ হইতেই মুক্তিলাভ করিতে কৃতকার্য্য হইয়াছিলেন। দুঃস্থ ও নিঃসহায় ব্যক্তিগণের দুঃখবিমোচনের জন্য অকাতরে ও মুক্তহস্তে ইনি দান করিতেন। বাখরগঞ্জ জিলার জনসাধারণের যাতায়াতের সুবিধা বিধান-কল্পে ইনি বরিশাল সহর হইতে লাখুটিয়া গ্রামের প্রান্তবাহী নদী পর্য্যন্ত সুপ্রশস্ত পথ ও খাল, প্রচুর অর্থব্যয়ে প্রস্তুত করিয়া গিয়াছেন। হিন্দু-ধর্ম্মানুমোদিত সামাজিক ক্রিয়াদি দ্বারা হিন্দুসমাজে বিশেষ খ্যাতি ও

* "the Brahman-family of Lakhutia can boast of at least one member, who would have done honour to any family. This was Raj Chandra Rai —"I. Beveridge' History of Bakarganj, Page 93.

প্রতিপত্তি লাভ করিয়াছিলেন। ইঁহার স্বোপার্জ্জিত অর্থে লাখুটিয়ায় যে রাজ-প্রাসাদতুল্য ভবন নির্ম্মিত হয় এবং লাখুটিয়ার চতুষ্পার্শ্ববর্ত্তী বিভিন্ন গ্রামস্থ অধিবাসিগণের জলকষ্ট নিবারণার্থ যে সকল তড়াগ খনিত হয়, তাহা পূর্ব্ববঙ্গের,—বিশেষতঃ এই জিলার পরম গৌরবের বিষয়। জ্ঞানে, কর্ম্মে ও চিন্তায়, এরূপ সুসঙ্গত ও সামঞ্জস্যপূর্ণ জীবন এ সংসারে দুর্লভ।

রাজচন্দ্র রায় চৌধুরীর সর্ব্বজ্যেষ্ঠ পুত্র রাখালচন্দ্র রায় চৌধুরী। যৌবনারম্ভেই ইঁহার পিতৃবিয়োগ ঘটে, এবং সেই সময় হইতেই ধৈর্য্য, নিপুণতা ও যোগ্যতার সহিত ইনি পৈত্রিক সম্পত্তি রক্ষণাবেক্ষণ ও পরিবর্দ্ধন করিয়াছিলেন। ইনি পারস্য, সংস্কৃত ও ইংরাজি ভাষায় ব্যুৎপন্ন ছিলেন। বাখরগঞ্জ জিলায় লোক-মত সংগঠনের ও সর্ব্ববিধ অভাব দূরীকরণের নিমিত্ত ইনি বরিশাল সহরে জনসাধারণের সভা (peoples' association) প্রতিষ্ঠিত করেন। সমগ্র বঙ্গদেশে যতগুলি সভাসমিতি আছে, প্রায় সকলগুলির সহিতই ইনি সহানুভূতির সহিত যোগদান করিতেন। কতিপয় বৎসর ইনি বরিশাল ডিষ্ট্রিক্টবোর্ডের ভাইস্ চেয়ারম্যান (vice chairman) পদে প্রতিষ্ঠিত থাকিয়া দেশবাসীর বিবিধ উপকার করিয়াছেন। জনসমূহের জলপথে গমনাগমনের অসুবিধা নিবারণ করিবার জন্য ইনি নিজ অর্থে বরিশাল হইতে পটুয়াখালী পর্য্যন্ত "ভারত-কুসুম" ও "চারু-কুসুম" নামক দুইখানি ষ্টীমার চালাইতেন। ইহাঁর সরল ও উদার ব্যবহারে, পরম শত্রুর মনেও ইহাঁর প্রতি প্রীতি ও শ্রদ্ধা সঞ্চারিত হইত। দরিদ্রের প্রতি দয়া, আর্ত্তের প্রতি অনুকম্পা, আশ্রিতের প্রতি বাৎসল্য, ধর্ম্মের প্রতি নির্ব্বিকার আসক্তি এবং ঈশ্বরের প্রতি অচপল অনুরাগ ও অবিচলিত বিশ্বাস প্রভৃতি লোক-দুর্লভ সদ্‌গুণ-ভূষণে ইহার জীবন অলঙ্কৃত ছিল।

রাখালচন্দ্রের একমাত্র পুত্র দেবকুমার রায় চৌধুরী ১২৯২ সালের ১১ই মাঘ তারিখে জন্মগ্রহণ করেন। ইনি মাতৃভাষার একনিষ্ঠ সাধক, এবং সাহিত্য জগতে একজন সুকবি বলিয়া বিশেষ প্রতিপত্তি লাভ করিয়াছেন। ইহার "অরুণ", "প্রভাতী", "মাধুরী" প্রভৃতি গীতিকাব্য আমাদের সাহিত্য-জগতের গৌরবস্বরূপ। ইনি সাহিত্য ও সাহিত্যসেবিগণের একজন প্রধান উৎসাহদাতা। আমরা আশা করি, নবীন কবি স্বীয় প্রতিভাবলে একদিন কবিবর রবীন্দ্রনাথের সমকক্ষ হইতে পারিবেন।

রাজচন্দ্রের মধ্যম পুত্র বিহারীলাল রায় চৌধুরী। বরিশাল ডিষ্ট্রিক্ট ও লোকালবোর্ডের সদস্য এবং মিউনিসিপালিটীর ভাইস্ চেয়ারম্যান হইয়া ইনিও দেশের অনেক শুভকার্য্য সম্পন্ন করিয়াছেন। স্বনামখ্যাত স্বর্গীয় পিতার স্মৃতিরক্ষার্থ, ইঁহারই অধ্যবসায় ও যত্নে বরিশাল সহরে "রাজচন্দ্র কলেজ" সংস্থাপিত হয়। বরিশাল জিলায় ইহাই সর্ব্বপ্রথম শিক্ষানুষ্ঠান। এইরূপ প্রথম শ্রেণীর উচ্চ বিদ্যালয় সংস্থাপন ও পরিচালন করিতে ইঁহার বহুসহস্র অর্থ ব্যয়িত হইয়াছে।

রাজচন্দ্রের কনিষ্ঠ পুত্র প্যারীলাল রায় চৌধুরী; সাধারণতঃ ইনি পি, এল, রায় নামে খ্যাত। বাল্যবয়সে ইঁহার পিতৃবিয়োগ হয় এবং তৎপর জ্যেষ্ঠ ভ্রাতার তত্ত্বাবধানে থাকিয়া ইনি বর্দ্ধিত হ'ন। প্রথমতঃ কলিকাতা সেণ্টজেভিয়ার্স কলেজে অধ্যয়ন করিয়া ইনি ১৮৭৪ খৃষ্টাব্দে ইংলণ্ডে যাত্রা করেন। তথায় কেম্ব্রিজের 'ডনিং' কলেজে কয়েক বৎসর অধ্যয়ন করিয়া কৃতবিদ্য হ'ন, পরে ১৮৮০ খৃষ্টাব্দে সবিশেষ যোগ্যতার সহিত ব্যারিষ্টারী পরীক্ষায় উত্তীর্ণ হইয়া কলিকাতায় প্রত্যাগমন করেন। কলিকাতা হাইকোর্টে ব্যারিষ্টারী-ব্যবসায়ে অতি অল্পকালমধ্যেই ইনি অসাধারণ প্রতিষ্ঠা-লাভ করেন। বাখরগঞ্জ জিলার অধিবাসিগণের মধ্যে ইনিই সর্ব্বপ্রথম বিলাত যাত্রা করিয়াছিলেন। বিলাত হইতে ফিরিয়া আসার পর কতিপয় বৎসরের মধ্যে আইন ব্যবসায়ে পরম যশস্বী হইয়া উঠিলে, গবর্ণমেণ্ট ইঁহাকে হাইকোর্টের "লিগাল রিমেম্ব্রান্স" পদে নির্ব্বাচিত করেন। ইতি-পূর্ব্বে আর কোনও ভারতবাসী এই গুরুতর দায়িত্বপূর্ণ ও একান্ত সম্মানিত উচ্চপদ লাভ করিতে পারেন নাই। মিঃ রায়, কয়েক বৎসর এই কার্য্য সম্যক্ যোগ্যতার সহিত সম্পাদন করেন; কিন্তু আর্থিক ক্ষতিনিবন্ধন পদত্যাগ করিতে বাধ্য হ'ন। কার্য্য হইতে অবসর গ্রহণ করিলে গবর্ণমেণ্ট ইঁহাকে, ইঁহার কর্ম্মদক্ষতার জন্য, প্রভূত প্রশংসা ও ধন্যবাদ প্রদান করিয়াছিলেন। ইঁহার সাধু চরিত্র, সরল ব্যবহার ও অপূর্ব্ব সত্যনিষ্ঠা, ইঁহার জীবনকে গৌরব-প্রভা-মণ্ডিত করিয়া রাখিয়াছে।

---

## ২। গ্রেদ-বন্দর।

গ্রেদ-বন্দর, কীর্ত্তনখোলা নদীর তীরবর্ত্তী চন্দ্রদ্বীপের ক্ষুদ্রাদপি ক্ষুদ্র অংশ। বর্ত্তমান বরিশাল বন্দর লইয়াই এই "গ্রেদ" অর্থাৎ ক্ষুদ্র পরগণার সৃষ্টি হইয়াছে। *

মেজর রেনেল্ কৃত মানচিত্রদৃষ্টে অনুমিত হয় যে, তাঁহার সময়েই বরিশাল এতদ্দেশের একটী প্রধান স্থান বলিয়া পরিগণিত হইয়াছে। বস্তুতঃ নবাবী আমলেই বরিশাল বন্দরের ভাবী সমৃদ্ধির সূচনা আরম্ভ হইয়াছিল। ১৭৬২ খৃঃ অব্দে, ২৬শে ডিসেম্বর নবাব মীরকাসিম, গবর্ণর বান্সিটার্ট (Vansittart) সাহেবের নিকট যে পত্র লিখিয়াছিলেন তৎকালে বরিশাল লবণের একটী প্রধান 'চৌকি' † ছিল বলিয়া তাহাতে উল্লেখ আছে। আমরা নিম্নে এই পত্রখানি উদ্ধৃত করিলাম।

"In the parganas of Gopalpur and Dakhanbarpur (Dakhin Shahabazpur), and other districts where salt is made, the people of the Company's factory work the salt-pans; and they take possession of all the salt which the molunghies of other parganas have made, by which means I suffer a very great loss. Moreover, they oblige the ryots to receive money from them for purchasing rice, and by force and violence they take more than the market price affords, and the ryots all run away on account of these oppressions. For many years it has been customary for the Casmere merchants to advance money at Sunderbund, and provide molunghies to work the salt-pans there: they paid the rents for the salt-pans at several parganas; and the duties on the salt which were paid at *Burry-saul Chokey*, belonging to the Shahbunder, amounted to near Rs. 30,000. At present the people of the factory have dispossessed the Cashmere merchants, and have appropriated all the salt to themselves" ‡

---

* The village of Barisal is a very small one, and lies in the Pargana of its own called the Gird-i-Bandar which appears to have been formed out of Pargana Chandradwip as a site for the Bazar.—H. Beveridge's History of Bakarganj, Page 867.

† এই স্থানে লবণের শুল্ক আদায় হইত।

‡ H. Beveridge's History of Bakarganj, Page 305—306.

১৮০১ খৃঃ অব্দে উইনটেল (Mr. Wintle) সাহেব বাখরগঞ্জ হইতে বরিশালে স্থানীয় রাজধানী স্থানান্তরিত করেন; এই সময়েই গ্রেদ-বন্দর সৃষ্ট হয়। এই গ্রেদের যাবতীয় ভূমি লইয়া 'হরি রাধানাথ দাস' নামক তালুক গঠিত হইয়াছে। এই তালুক যথেষ্ট লাভজনক, ইহার সরকারী রাজস্ব ৫৩।/৪ পাই মাত্র। বরিশালের আদালত, কলেক্টরী, গীর্জ্জা প্রভৃতি এই তালুকে অবস্থিত। রেনেলের সময়ে বরিশালের সীমা শুধু জেলখানা-নদীর দক্ষিণ পর্য্যন্ত বিস্তৃত ছিল; কিন্তু বর্ত্তমান সময়ে বরিশাল, গ্রেদ-বন্দরের সীমা অতিক্রম করিয়া বগুরা, আমানতগঞ্জ, আলেকান্দা, কাউনিয়া এবং কাশীপুর পর্য্যন্ত বিস্তৃত হইয়াছে। ইহার প্রান্ত দিয়া সরিদ্বরা কীর্ত্তনখোলা কুলকুলনাদে বহিয়া চলিয়াছে। এই নদীর তটদেশ অতি মনোরম। কলিকাতার ষ্ট্রাণ্ড্রোডের মত প্রশস্ত একটী রাস্তা জন-কোলাহল বক্ষে লইয়া প্রকৃতির অসীম সৌন্দর্য্যের মধ্যে আপনাকে হারাইয়া ফেলিয়াছে। এই পথটীর দুই পার্শ্বে সারি সারি ঝাউ গাছ এবং শিকরসিক্ত মন্দ পবন ইহাকে সর্ব্বদা স্নিগ্ধ রাখিয়াছে। নদীর স্ফীতবক্ষ স্বর্ণবর্ণে রঞ্জিত করিয়া বালারুণ যখন প্রভাতাকাশে উদিত হয়, কূলে বৃক্ষশাখাস্থিত অগণিত পাখীকলরবে সমগ্র সহরটী যখন নিদ্রাবেশ হইতে উত্থিত হইয়া স্বীয় স্বীয় কার্য্যে প্রবৃত্ত হয়, বিশাল ষ্টীমারগুলি যখন আপনাদের বিশাল বপু ইতস্ততঃ সঞ্চালিত করিতে করিতে নদীর গলায় অসংখ্য উর্ম্মিমালা পরাইয়া চলিতে থাকে, তখন মনে হয় যেন সৌন্দর্য্য-ভার প্রপীড়িতা প্রকৃতিরাণী, আপনার অপরিসীম সৌন্দর্য্যের কিয়দংশ সেখানে ঢালিয়া রাখিয়াছেন।

সমগ্র বঙ্গদেশে বরিশাল একটী প্রধান ষ্টীমার ষ্টেসন। ঢাকা, নারায়ণ-গঞ্জ, কাছার, নোয়াখালী, খুলনা, কলিকাতা প্রভৃতি যাবতীয় স্থানের ষ্টীমার প্রত্যহই এখানকার পোতাশ্রয়ে আশ্রয় লইয়া থাকে।

বর্ত্তমান বরিশাল, নিকটস্থ গ্রামগুলি লইয়া বর্দ্ধিতায়তন হইয়াছে। ইহার বিস্তৃতি প্রায় ছয় বর্গমাইল এবং লোকসংখ্যা প্রায় চৌদ্দ হাজার। এখানে হিন্দু, মুসলমান ও খৃষ্টান এই তিনশ্রেণীর লোকের বাস। সহরটীর মধ্যে বিভিন্ন ধর্ম্মাবলম্বিদের জন্য মন্দির, মসজিদ ও গীর্জ্জা প্রতিষ্ঠিত রহিয়াছে।

## ৩। বোজরগউমেদপুর।

বর্ত্তমান সময়ে বাখরগঞ্জে এই পরগণা যেরূপ বিস্তৃত, তদ্রূপ লাভজনক। ইহার বিস্তৃতি প্রায় সমুদ্র পর্য্যন্ত, এবং প্রায় সমুদয় ভূখণ্ডই শস্যশালিনী।

মোগলরাজত্বসময়ে ইহার অধিকাংশ স্থান নিবিড় অরণ্যানীতে পরিণত ছিল। ভীষণ শ্বাপদকুল ভীমগর্জ্জনে দিগ্‌দিগন্ত কম্পিত করিয়া, দিবাভাগেই শিকারানুসন্ধানে নির্ভয়ে বিচরণ করিত। আইন-ই-আকবরি গ্রন্থে দেখিতে পাওয়া যায় যে, এই পরগণা "সরকার বাজুহা" অর্থাৎ সংরক্ষিত বন ছিল। এই স্থান হইতে প্রকাণ্ড প্রকাণ্ড বৃক্ষাদি ছেদিত হইয়া দিল্লীতে রাজসরকারে প্রেরিত হইত। কখন কখনও বা সাধারণের নিকট বিক্রীত হইত, এবং বিক্রয়লব্ধ অর্থ রাজকোষে প্রেরিত হইত। তৎকালে সরকার বাজুহা মহালে বিলক্ষণ লাভ ছিল। বর্ত্তমানে ব্রিটিশ গবর্ণমেণ্ট, সংরক্ষিত বনের (Reserve Forest) জন্য যে সমস্ত আইন বিধিবদ্ধ করিয়াছেন, সেই সময়েও এইরূপ বিশেষ কোন আইন প্রচলিত ছিল বলিয়া মনে হয়।

সম্রাট্ ঔরঙ্গজেবের রাজত্বসময়ে ১৬৬৪ খৃঃ অব্দে সায়েস্তা খাঁ বঙ্গদেশের শাসনকর্ত্তা নিযুক্ত হ'ন। তিনি তের বৎসর যাবৎ এই দেশে ছিলেন।* তাঁহার সময়ে নিম্নবঙ্গের অনেক জঙ্গলাকীর্ণ স্থান পরিষ্কৃত হইয়া লোকালয়ে পরিণত হইয়াছিল। সায়েস্তা খাঁ যে কেবল রাজ্যশাসন করিবার জন্যই আসিয়াছিলেন তাহা নহে, রাজ্যশাসনের সহিত মগ ও পর্ত্তুগীজ দস্যুগণের উৎপীড়ন হইতে রাজত্বরক্ষণবিষয়ে তাঁহাকে বিশেষ যত্ন ও পরিশ্রম করিতে হইয়াছিল। এই সমস্ত দস্যুদিগকে দমন করিবার জন্য তিনি কখন বা ঢাকা, কখনও বা চট্টগ্রাম থাকিতেন। সেই সময়ে দুর্দ্দান্ত দস্যুদের অত্যাচারে এই দেশের নিরীহ অধিবাসিগণ যারপরনাই নিগৃহীত হইতেছিল। এই অত্যাচার-কাহিনী সায়েস্তা খাঁর কর্ণগোচর হইলে, তিনি স্বীয় পুত্র বোজরগউমেদ খাঁকে বহুসংখ্যক সৈন্যসহ এদেশে প্রেরণ করেন।† বোজরগউমেদ খাঁ এই কার্য্য নির্ব্বাহার্থ কয়েক বৎসর এদেশে

---

* সায়েস্তা খাঁ ১৬৮০ খৃষ্টাব্দে দ্বিতীয়বার বঙ্গদেশের শাসনকর্ত্তা নিযুক্ত হইয়াছিলেন।

† Stewart's History of Bengal, Page 187,

ছিলেন। তাঁহার অক্লান্ত পরিশ্রমে ও উৎসাহে এই দেশের অনেক জঙ্গলাকীর্ণ স্থান পরিষ্কৃত হইয়া মানববসতিতে পরিণত হইয়াছিল বলিয়া তাঁহারই নামানুসারে এই পরগণার নাম হইয়াছে।

বোজরগউমেদ খাঁ কিছুদিন নানাস্থানে খণ্ডযুদ্ধ করিয়া দস্যুদিগকে এই দেশ হইতে দূর করিয়া দেন। কিন্তু পুনরায় নববলে বলীয়ান ও দলবদ্ধ হইয়া দস্যুগণ দ্বিগুণতেজে এই দেশবাসিগণের উপর অমানুষিক অত্যাচার আরম্ভ করে। তখন বোজরগউমেদ খাঁ, ঢাকায় পিতৃসমীপে এই সংবাদ জ্ঞাপন করেন এবং তথা হইতে বহুসংখ্যক সৈন্য আনাইয়া 'গোলাবাড়ী' নামক স্থানে ছাউনী করিলেন। তারপর ক্রমাগত কয়েকটী খণ্ডযুদ্ধে দস্যুগণকে সম্পূর্ণরূপে পরাস্ত করিয়া তাহাদিগকে দেশ হইতে বিতাড়িত করিতে সমর্থ হইয়াছিলেন। গোলাবাড়ী বর্ত্তমান বাখরগঞ্জ ষ্টেসনের নিকটবর্ত্তী। এই স্থানে এখনও অট্টালিকার ভগ্নাবশেষ, * রাজবর্ত্মের চিহ্ন প্রভৃতি বর্ত্তমান আছে।

লোকহিতকর কার্য্য করিয়াও বোজরগউমেদ খাঁ যশস্বী হইতে পারেন নাই, বরং কলঙ্ক-কালিমায় তাঁহার যশোরাশি মলিন হইয়াছিল। পাশ্চাত্য ঐতিহাসিকগণ বলেন যে, যে সমস্ত ইন্দ্রিয়দোষে মুসলমান-নবাবগণ কলঙ্কিত, বোজরগউমেদ খাঁও সেই দোষে কলঙ্কিত ছিলেন। † তাঁহার পৈশাচিক ব্যবহারে ধনী হইতে দীন দরিদ্র পর্য্যন্ত কেহই অব্যাহতি পায় নাই। পুত্রের এবম্বিধ কুক্রিয়া সায়েস্তা খাঁর কর্ণগোচর হইলে, তিনি পুত্রকে অবিলম্বে ঢাকায় আসিতে আদেশ প্রদান করিলেন এবং তৎস্থলে অন্য কর্ম্মচারী নিযুক্ত করিয়া পাঠাইলেন।

ইহার কিছুদিন পরে এই পরগণা সম্পূর্ণরূপে আগাবাখরের হস্তগত হয়। আগাবাখর খাঁ ‡ এই পরগণাস্থিত যাবতীয় নিমকের কারখানার উপর এক প্রকার নূতন কর স্থাপন করতঃ অধিবাসিগণের বহু কষ্টোপার্জ্জিত শস্যশালিনী ভূমি জোরপূর্ব্বক কাড়িয়া লইতে লাগিলেন। কতক জমি

---

* কিছুদিন হইল জঙ্গল পরিষ্কার করিবার সময়ে এইস্থানে বল্মীক মধ্যে দুইটী প্রস্তর স্তম্ভ পাওয়া গিয়াছে।

† Stewart's History of Bengal and Dr. Taylor's Topography of Dacca.

‡ প্রাচীন তত্ত্ব-সংগ্রহাধ্যায়, ৮৩—৮৮ পৃষ্ঠা দ্রষ্টব্য।

অন্যায়রূপে কর বৃদ্ধি করিয়া প্রজাগণকে ভোগ করিতে দিলেন, কতক বা স্বীয় অনুচরবর্গকে বিনামূল্যে বিলাইয়া দিলেন। ইহার ফলে দেশে হাহাকার পড়িয়া গেল। অনেক দরিদ্র অধিবাসী ঘরবাড়ী ছাড়িয়া অন্যত্র পলায়ন করিল। কেবল যে ভূমি গ্রহণ করিয়াই আগাবাখর ক্ষান্ত হইলেন, তাহা নহে, হতভাগ্য অধিবাসিগণের অনেক সুন্দরী যুবতী তাঁহার এবং তাঁহার পুত্রের বিলাস-বাসনার সামগ্রী হইতে লাগিল।

পাপিষ্ঠ আগাবাখরের অত্যাচার-কাহিনী বর্ণনাতীত; কিন্তু এই দুরাচার এবং তৎপুত্র মহাপাপিষ্ঠ আগাসাদক এই পরগণাস্থিত একজন সম্ভ্রান্ত ভূম্যধিকারীর যে প্রকার সর্ব্বনাশ করিয়াছিল, তাহা স্মরণ করিতে গেলেও হৃৎকম্প উপস্থিত হয়। আমরা সেই ঘটনাটী উল্লেখ করিতেছি।

বোজরগউমেদপুর যখন জঙ্গলাকীর্ণ, তখন দয়াল চৌধুরী নামক জনৈক ব্যক্তি শ্বাপদগণের সঙ্গে যুদ্ধ করিয়া এই স্থানে বাসস্থান স্থাপন করেন। নবাব মুরশিদকুলী খাঁ তখন বঙ্গ-বিহার-উড়িষ্যার সিংহাসনে আরূঢ় ছিলেন। দয়াল চৌধুরী নবাব-নাজিমের নিকট হইতে রীতিমত ফরমান গ্রহণ করিয়া জঙ্গলাবাদে প্রবৃত্ত হ'ন। বহুদিনে, বহুঅর্থব্যয়ে এবং ব্যাঘ্র-নিহত-নরশোণিতে ভূমি রঞ্জিত করিয়া দয়াল চৌধুরী কতকটা স্থান পরিষ্কার করিতে সমর্থ হইয়াছিলেন।

যখন আগাবাখর সদলবলে বোজরগউমেদপুর অধিকার করিতে আসিলেন, দয়ালচৌধুরী নানাপ্রকার উপঢৌকনসহ তাঁহার সহিত সাক্ষাৎ করিলেন। আগাবাখর পূর্ব্ব হইতেই দয়াল চৌধুরীর কথা শুনিয়াছিলেন, এবং তাঁহারই অদম্য অধ্যবসায়ে ও যত্নে যে উক্তস্থানে জনসমাবেশ হইয়াছে, তাহাও জানিতেন। বিশেষতঃ দয়াল চৌধুরী যে একজন ক্ষমতাপন্ন ব্যক্তি, তাহাও আগাবাখরের অবিদিত ছিলনা।

খলপ্রকৃতি একজাতীয় মানুষ আছে, পরের ক্ষতি করাই যেন তাহাদের জীবনের এক মহাব্রত; তারপর যদি ক্ষমতাপ্রাপ্ত কেহ এই প্রকৃতির লোক হ'ন, তবে যে কত অনর্থ, অত্যাচার, অবিচার হয়, তাহার সংখ্যা করা যায় না। আগাবাখর এবং তৎপুত্র আগাসাদক এই প্রকৃতির মানুষ। দয়াল-চৌধুরীর প্রভুত্ব এবং সম্মান কিসে খর্ব্ব হইবে, ইহাই তখন তাঁহাদের লক্ষ্য হইল। কি উপায়ে দয়াল চৌধুরীর সর্ব্বনাশ হইবে, দিবারাত্র

পারিষদগণসহ এই পরামর্শ হইতে লাগিল। নিরীহ দয়াল প্রায়ই আসিয়া দেখাসাক্ষাৎ করিতেন।

এদিকে আগাবাখর ও আগাসাদকের দৌরাত্ম্যে হিন্দু-মুসলমান প্রজাগণের সর্ব্বনাশ উপস্থিত হইল। জাতিপ্রাণরক্ষার্থে অনেকে সপরিবারে পলায়ন করিতে লাগিল। বোজরগউমেদপুরের ঘরে ঘরে তুমুল আর্ত্তনাদ উপস্থিত হইল। আগাবাখর ও তাঁহার পুত্র যেন ক্ষুদ্র নবাব, কাহারও সুন্দরী কন্যা, ভগ্নী অথবা স্ত্রী তাঁহাদের ইচ্ছামত উপস্থিত না করিলে, প্রজার কাঁধে মাথা থাকিত না। ঘরবাড়ী অগ্নিদেবকে সমর্পণ করিয়া দুরাত্মাদের পিশাচ অনুচরবর্গ রোরুদ্যমানা যুবতীগণকে ধরিয়া আনিত।

দয়াল চৌধুরীর একটী সুন্দরী যুবতী কন্যা ছিল, আগাসাদক তাহা টের পাইয়া, তাঁহার পাপযজ্ঞে ইন্ধনস্বরূপ তাঁহাকে আহ্বান করিলেন। দয়াল চৌধুরীর মস্তকে যেন বজ্রাঘাত হইল। তিনি একদিন অতি বিনীতভাবে মর্ম্মব্যথা আগাসাদককে জানাইলেন। তাঁহার প্রার্থনা ত অগ্রাহ্য হইল, অধিকন্তু জনৈক পারিষদ ঈষৎ ব্যঙ্গের সহিত বলিল যে, প্রজার কন্যা জমিদারের অঙ্কশায়িনী হওয়া কম সৌভাগ্যের কথা নহে। এহেন ঘৃণিত উক্তি শ্রবণ করিয়া দয়াল চৌধুরীর হৃদয়ে যুগপৎ ঘৃণা ও দুর্দ্দমনীয় ক্রোধের উদয় হইল। মনে মনে স্থির করিলেন যে, প্রাণ দিয়া কুলসম্মান রক্ষা করিবেন। তিনি কোন প্রত্যুত্তর না দিয়া নীরবে চলিয়া আসিলেন।

অপরাহ্নে কতিপয় ফৌজ দয়াল চৌধুরীর কন্যাকে লইতে আসিলে, তিনি তাহাদের প্রহার করিয়া তাড়াইয়া দিলেন। আগাসাদক আবার লোক পাঠাইলেন, তাহারাও পূর্ব্বদশা প্রাপ্ত হইল। দয়াল চৌধুরী যেরূপ সম্মানিত, তদ্রূপ তাঁহার ধনবল ও জনবলও ছিল। কিন্তু তিনি ইহা নিশ্চয় বুঝিয়াছিলেন যে, যখন আগাসাদকের ন্যায় ক্ষমতাশালী রাজপুরুষের সহিত বিরোধ ঘটিয়াছে, তখন সপরিবারে অন্যত্র গমন না করিলে, পরিত্রাণের আর উপায় নাই। কাজেই তিনি পলায়নের উদ্যোগ করিতে লাগিলেন।

এদিকে পাপাত্মা আগাসাদক, পিতার সহিত যুক্তি করিয়া নবাব-নাজিমের নিকট এই মর্ম্মে সংবাদ পাঠাইলেন যে, বোজরগউমেদপুরে দয়াল চৌধুরী নামক একজন তালুকদার বিদ্রোহী হইয়াছে; তাহাকে দমন করিতে কতক ফৌজ আবশ্যক।

সামান্য একটা তালুকদার, বঙ্গ-বিহার-উড়িষ্যার নবাবের বিরুদ্ধে দণ্ডায়মান হইতে পারে কিনা, নবাব তাহা তদন্ত করিলেন না; তিনি প্রার্থনানুসারে ফৌজ প্রদান করিলেন। অতি সত্বর সৈন্য আসিয়া দয়ালের পলায়নপথ রুদ্ধ করিল। দয়াল চৌধুরী তখন পরিবারবর্গকে উপস্থিত বিপদের কথা জানাইয়া বলিলেন যে, তাঁহার স্ত্রী, কন্যা, পুত্রবধূ প্রভৃতি মুসলমানের করস্পৃষ্ট হইবার পূর্ব্বেই যেন ইহলোক পরিত্যাগ করে। এই বলিয়া তিনি, আগতপ্রায় নবাব সৈন্যকে বাধা দিতে অমিতবলশালী কয়েক জন অনুচরসহ সশস্ত্রে ধাবমান হইলেন।

এদিকে দয়াল চৌধুরীর পরিবারস্থ সমস্ত স্ত্রীলোক, বালকবালিকাসহ অন্তঃপুরস্থ দীর্ঘিকাবক্ষে একখানি নৌকায় সমস্ত দরজা বন্ধ করিয়া অবস্থান করিতে লাগিলেন। দয়াল চৌধুরী, মুক্ততরবারিহস্তে মুষ্টিমেয় সঙ্গী লইয়া নবাবের অসীম সেনাতরঙ্গে ঝাঁপ দিলেন। বর্ত্তমান সময়ে বাঙ্গালী জাতি ভীরু এবং দুর্ব্বল বলিয়া যে প্রকার উপহাসাস্পদ হইয়াছেন, আমরা যে সময়ের কথা লিখিতেছি, তৎকালে বাঙ্গালীর বাহুতে বল ছিল, তাঁহাদের তরবারিতে অনেক শিক্ষিত সৈন্যের মুণ্ড স্কন্ধচ্যুত হইত, তাঁহাদের রণোল্লাসজনিত সিংহনাদে শত্রুহৃদয় কম্পিত হইত। তৎকালে বঙ্গবীরগণ যে প্রকার অসিহস্তে যুদ্ধক্ষেত্রে প্রাণত্যাগ করিতেন, বঙ্গকুললক্ষ্মীরাও তদ্রূপ হাসিতে হাসিতে স্বামীপুত্রের অনুগামিনী হইতেন।

কিছুকাল অসুরপরাক্রমে যুদ্ধ করিয়া দয়াল চৌধুরী ও তৎসঙ্গিগণ বীরগতি লাভ করিলেন; জনৈক মুসলমান সৈনিক তাঁহার ছিন্ন মস্তক বর্শায় বিদ্ধ করতঃ উচ্চ করিয়া ধরিল। সেই মুহূর্ত্তে সরসীবক্ষোপরি ভাসমান নৌকার তলদেশ ছিদ্র করা হইল। বেগে জলরাশি নৌকার মধ্যে প্রবেশ করিল এবং অনতিবিলম্বে সব ফুরাইয়া গেল।

দয়াল ও তাঁহার পরিবারবর্গ ধর্ম্মরক্ষার্থ যেরূপ অসম সাহসের পরিচয় দিয়াছেন, তাঁহাদের নাম ও কীর্ত্তি, আমাদের জাতীয় ইতিহাসে কোন উল্লেখ না থাকিলেও, অমরধামে পরমধর্ম্মময়ের পূতসিংহাসনতলে আগ্নেয়াক্ষরে চিরকাল খোদিত রহিবে।

দয়াল চৌধুরীর বিস্তীর্ণ বাড়ী এখন জঙ্গলাকীর্ণ। এখনও স্থানে স্থানে ইষ্টকাদি দেখা যায়। যে দীঘীতে দয়ালের পরিবারবর্গ আত্মসমর্পণ

করিয়াছিলেন, তাহা অদ্যাপি বর্ত্তমান, তবে এখন প্রায় সমভূমি হইয়াছে। স্থানীয় লোকে এখনও উহাকে 'দয়ালের দীঘী' বলিয়া থাকে। এই পরগণার অন্তর্গত সরমহল গ্রামে "জগানন্দের দীঘী" নামে এইরূপ আর একটী প্রাচীন দীঘী দৃষ্ট হয়। জগানন্দের সম্বন্ধেও পূর্ব্বোক্তরূপ কাহিনী স্থানীয় লোকমুখে শুনা যায়। জগানন্দের দীঘীর পার্শ্বেই "ঝিনুইর পুষ্করিণী" নামে আর একটী দীর্ঘিকা আছে। প্রবাদ যে, এই দীঘী ঝিনুক দ্বারা খনিত হইয়াছিল। উক্ত দীর্ঘিকাগুলি সরমহলের সেনবংশের স্বত্বাধীনে আছে। সম্ভবতঃ সরোবরের আধিক্য বশতঃই এই অঞ্চল "সরমহল" নামে অভিহিত হইয়াছে। সরমহলের সেনবংশ এই পরগণার প্রসিদ্ধ তালুকদার। এই বংশের আদি পুরুষ মদনগোপাল সেন, * মহারাজ রাজবল্লভের নিকট সরমহল তালুক প্রাপ্ত হইয়া নলচিড়া হইতে এস্থানে আগমন করেন।

দয়াল চৌধুরীর মৃত্যুর পর জয়োন্মত্ত আগাবাখর খাঁর ভীষণ পাপস্রোত অবাধে বর্দ্ধিত হইতে লাগিল। দয়ালের ন্যায় শক্তিশালী বীরপুরুষের লোমহর্ষণকর পরিণাম ভাবিয়া নিরুপায় অধিবাসিগণ নিঃশব্দে এই পাশবিক অত্যাচার সহ্য করিতে লাগিল। আগাবাখরের ন্যায় ক্ষমতাশালী দুর্দ্দান্ত রাজপুরুষের বিরুদ্ধে, মুর্শিদাবাদ নবাব-নাজিমের নিকট অভিযোগ উপস্থিত করা, তাহাদের মত দুর্ব্বল দরিদ্রের একেবারেই সাধ্যাতীত



ছিল। কেবলমাত্র তাহারা গলদশ্রুলোচনে সর্ব্বসুখদুঃখনিয়ন্তা জগদীশ্বর সমীপে তাহাদের কাতর প্রার্থনা জ্ঞাপন করিতে লাগিল।

আর্ত্তের করুণ ক্রন্দন করুণাময়ের শ্রীচরণে পৌঁছিল। অত্যল্পকাল মধ্যেই দুরাত্মা আগাবাখরের পাপজীবনের যবনিকা পতন হইল। অত্যাচার-পীড়িত জীবন্মৃত অধিবাসিগণ হাঁফ ছাড়িয়া বাঁচিল।

আগাবাখরের শাসনাধীনে এই পরগণা তৎকর্ত্তৃক দুই ভাগে বিভক্ত হয়। নিমকমহাল নিজ কর্ত্তৃত্বাধীনে রাখিয়া তিনি অন্য মহালের শাসনভার তৎপুত্র আগাসাদকের হস্তে প্রদান করিয়াছিলেন। পিতাপুত্র কেহই এক কপর্দ্দকও মুর্শিদাবাদে অথবা ঢাকায় প্রেরণ করেন নাই; সুতরাং ধৃত হইয়া রাজধানীতে নীত হইলেন। পরে তাঁহাদের অদৃষ্টে যাহা ঘটিয়াছিল তাহা পূর্ব্বেই বর্ণিত হইয়াছে।

আগাবাখর এবং তৎপুত্র আগাসাদক নিহত হইলে, তাঁহাদের অধিকৃত ভূসম্পত্তি সমস্তই মহারাজ রাজবল্লভের হস্তগত হয়। রাজবল্লভ এই দেশ-বাসী না হইলেও, আমরা যে সময়ের কথা লিখিতেছি সেই সময়ে তাঁহার সহিত অস্মদ্দেশের যথেষ্ট ঘনিষ্ঠ সম্বন্ধ ছিল; সুতরাং তাঁহার সংক্ষিপ্তজীবনী যতটুকু সংগ্রহ করিতে পারিয়াছি তাহাই লিপিবদ্ধ করিব। *

কোন সালে যে এই মহাত্মা জন্মগ্রহণ করিয়াছিলেন তাহা জানিতে পারি নাই। তবে রাজনৈতিক ইতিহাস পর্য্যালোচনা করিলে দেখা যায় যে, তিনি নবাব আলিবর্দ্দি খাঁর সমকালীন হইলেও বয়ঃকনিষ্ঠ; কারণ আলিবর্দ্দি খাঁর জ্যেষ্ঠ জামাতা নিবাইস মহম্মদ যখন ঢাকার সুবেদার ছিলেন, রাজা রাজবল্লভও সেই সময়ে তদধীনে নায়েব ছিলেন। এই হিসাবে ধরিতে গেলে রাজবল্লভের জন্মকাল ১৭০৭ হইতে ১৭১০ খৃষ্টাব্দের মধ্যে অনুমান করা যাইতে পারে।

রাজবল্লভের পিতার নাম কৃষ্ণজীবন মজুমদার, ইনি ধন্বন্তরিগোত্রীয় বৈদ্যবংশসম্ভূত; বিক্রমপুর পরগণায় ইহার পৈতৃক বাসস্থান। কৃষ্ণজীবনের চারি পুত্র; রাজবল্লভ পিতার তৃতীয় সন্তান। কৃষ্ণজীবনের যৎকিঞ্চিৎ

* মহারাজ রাজবল্লভের বিস্তৃত জীবনচরিত বহু অনুসন্ধান করিয়াও সংগ্রহীত হয় নাই। তাঁহার বংশধরগণের মধ্যে অনেকেই সুশিক্ষিত, কিন্তু দুঃখের বিষয়, তাঁহারাও এবিষয়ে বিশেষ কিছুই জ্ঞাত নহেন।

ভূসম্পত্তি ছিল, তদ্দ্বারাই গ্রাসাচ্ছাদন অনায়াসে নির্ব্বাহ হইত। তাঁহার অপর তিন পুত্রাপেক্ষা রাজবল্লভই বাল্যবয়সে অত্যন্ত উচ্ছৃঙ্খলপ্রকৃতি ছিলেন, লেখাপড়ায় তাঁহার আদৌ যত্ন ছিল না। তিনি সমবয়সিগণের সহিত সর্ব্বদা খেলা করিয়া বেড়াইতেন, সময়ে সময়ে নানারূপ দৌরাত্ম্যও করিতেন। তাঁহার এইরূপ প্রবৃত্তি দেখিয়া কৃষ্ণজীবন একদিন তাঁহাকে যথেষ্ট ভৎর্সনা করিলেন। রাজবল্লভ পিতৃশাসনে নিতান্ত ক্ষুণ্ণ হইলেন, নিজ জীবনের প্রতি তাঁহার বিতৃষ্ণা জন্মিল। গোপনে আত্মহত্যামানসে তিনি সেই দিনই নিশীথসময়ে অদূরবর্ত্তী কোন এক অরণ্যে প্রবেশ করিলেন। আত্মহত্যার উদ্যোগ করিতেছেন, এমন সময়ে জনৈক সন্ন্যাসী তৎসমীপে উপস্থিত হইলেন এবং তাঁহাকে এই মহাপাপ হইতে বিরত থাকিতে পুনঃ পুনঃ অনুরোধ করিলেন। রাজবল্লভ চপলস্বভাবসুলভ সংকল্প পরিত্যাগ পূর্ব্বক সন্ন্যাসীর নিকটবর্ত্তী হইয়া তাঁহাকে প্রণাম করিলেন। সন্ন্যাসী রাজবল্লভকে আশীর্ব্বাদ করিয়া বলিলেন "বৎস, তুমি কালে রাজা হইবে।"

সন্ন্যাসীর কথায় নির্ভর করিয়াই হউক অথবা যে কারণেই হউক, রাজবল্লভ ধীরে ধীরে অরণ্য হইতে নিষ্ক্রান্ত হইয়া বাড়ী প্রত্যাবর্ত্তন করিলেন। সেই হইতেই তাঁহার বাল্যচপলতা দূর হইল, তিনি মনোযোগসহকারে লেখাপড়া অভ্যাস করিতে লাগিলেন। তাঁহার অসাধারণ মেধা ও সূক্ষ্মবুদ্ধি ছিল, অতি সত্বরই তিনি তৎকালোচিৎ বাঙ্গালা এবং পার্শিভাষায় বিশেষ ব্যুৎপত্তি লাভ করিলেন। কৃষ্ণজীবনের মৃত্যুর পর, তাঁহার পুত্রগণ পৃথগন্ন হইলে অবিবাহিত রাজবল্লভ সর্ব্বজ্যেষ্ঠের সহিতই একত্র রহিলেন।

কিছুদিন পরে নবাব-নাজিমের অনুমতিক্রমে, জনৈক কাননগুই জরিপ-বন্দোবস্ত করিবার জন্য এদেশে আগমন করেন; রাজবল্লভ তাঁহার অধীনে সামান্য কেরাণীর কার্য্যে নিযুক্ত হইলেন। স্বীয় প্রতিভা ও বুদ্ধিপ্রভাবে অত্যল্পকালমধ্যেই তিনি, এই কার্য্যে বিশেষ দক্ষতালাভ করিলেন। কাননগুই, তাঁহার কার্য্যতৎপরতা ও তীক্ষ্ণবুদ্ধির পরিচয় পাইয়া, জরিপ-সংক্রান্ত হিসাবনিকাশ প্রভৃতি যাবতীয় কার্য্যভার সন্তুষ্টচিত্তে তাঁহার হস্তেই অর্পণ করিলেন।

কার্য্য শেষে কাননগুই, জরিপ-বন্দোবস্তি কাগজপত্র মুর্শিদাবাদে নবাব-সরকারে দাখিল করিলেন, নবাব এই সমস্ত কাগজপত্র পরিদর্শনে

অত্যন্ত সন্তুষ্ট হইয়া, কাননগুইকে জিজ্ঞাসা করিলেন যে, এই সমস্ত কাগজ কে প্রস্তুত করিয়াছে। কাননগুই, তখন বলিলেন যে, রাজবল্লভ নামক এক-জন ভদ্রসন্তান তাঁহার মুহুরী, তিনিই তাঁহার উপদেশক্রমে ঐ সমস্ত কাগজ প্রস্তুত করিয়াছেন। নবাব তখন রাজবল্লভকে তলব করিলেন। রাজ-বল্লভ যথাসময়ে নবাব-দরবারে উপস্থিত হইয়া যথারীতি অভিবাদন করিলেন। তাঁহার সুন্দর মুখকান্তি এবং উজ্জ্বল চক্ষুদ্বয় দর্শনে তাঁহার প্রতি নবাবের একপ্রকার স্নেহ জন্মিল, তিনি কাননগুইর প্রদত্ত কাগজপত্র, রাজবল্লভের প্রস্তুত কিনা জিজ্ঞাসা করিলে, রাজবল্লভ নতমস্তকে তাহা স্বীকার করি-লেন। নবাব তখন, তাঁহাকে দুই তিনটী প্রশ্ন করিয়া, রাজস্ববিভাগের কোন এক কার্য্যে তৎক্ষণাৎ নিযুক্ত করিলেন।

এই সময় হইতেই রাজবল্লভের জীবনাকাশে দুঃখ-তিমির নাশ করিয়া সৌভাগ্য-সূর্য্য ধীরে ধীরে উদয় হইতে লাগিল। দিন দিন রাজবল্লভের যোগ্যতা এবং কার্য্যতৎপরতাগুণে, তাঁহার পদবৃদ্ধি হইতে লাগিল, এবং তৎ-সঙ্গে ক্রমে ক্রমে প্রচুর স্বর্থাগমও হইতে আরম্ভ করিল। নবাব আলিবর্দ্দি খাঁর সময়ে যখন নিবাইস মহম্মদ, ঢাকার শাসনকর্ত্তা ছিলেন, রাজবল্লভ তখন তাঁহার অধীনে ডেপুটী-গবর্ণর এবং নাওরা মহালের পেস্কার নিযুক্ত হইলেন। এই সময়েই তিনি রাজনগর গ্রামে স্বীয় বাসস্থান স্থাপন করিয়া, রাজপ্রাসাদতুল্য অত্যুচ্চ অট্টালিকা, দেবালয়, পণ্যবীথিকা, প্রশস্ত রাজবর্ত্ম প্রভৃতি নির্ম্মাণ করাইয়া দ্বিতীয় ইন্দ্রভবন তুল্য করাইয়াছিলেন। এতকাল এই সমস্ত অট্টালিকা স্থপতিকার্য্যের নিদর্শনস্বরূপ বিদ্যমান ছিল, কিন্তু কয়েক বৎসর হইল সেগুলি ভীষণা পদ্মার গর্ভে বিলীন হইয়া মহারাজ রাজবল্লভের শেষকীর্ত্তি পর্য্যন্ত লোপ করিয়া দিয়াছে। এই সমস্ত অট্টালিকা যাহারা দেখিয়াছেন, তন্মধ্যে অনেকে এখনও জীবিত আছেন; তাঁহারা সকলেই বলিয়াছেন যে এরূপ কারুকার্য্যবিশিষ্ট উচ্চ অট্টালিকা, নবরত্ন, পঞ্চরত্ন, দোল প্রভৃতি, তাঁহারা কদাচিৎ দর্শন করিয়াছেন। সর্ব্বগ্রাসী ভয়ঙ্করী পদ্মা যে কেবল মহারাজের কীর্ত্তিস্তম্ভ স্বরূপ অট্টালিকাগুলি গ্রাস করিয়া ক্ষান্ত হইয়াছে, তাহা নহে; তাঁহার ভদ্রাসন পর্য্যন্তও তাহার বিশাল উদরে বিলীন হইয়াছে, যেস্থানে পদ্মা মহারাজের কীর্ত্তি লোপ করিয়াছে, সেই স্থানের বর্ত্তমান নাম কীর্ত্তিনাশা।

নবাব আলিবর্দ্দি খাঁর রাজত্বসময়ে রাজবল্লভ রাজকীয় কার্য্যে উন্নতির শীর্ষস্থানে আরোহণ করিয়াছিলেন। সেই সময়েই তিনি রাজসম্মানসূচক মহারাজা উপাধি প্রাপ্ত হন। তখন তিনি মহারাজা রাজবল্লভ ছৌলজঙ্গ বাহাদুর নামে সর্ব্বত্র সম্মানিত হইয়াছিলেন।

ঢাকার কার্য্য আরম্ভ করিয়া মহারাজ রাজবল্লভ, স্বজাতির উন্নতিকল্পে বিস্তর চেষ্টা এবং প্রভূত অর্থব্যয় করিয়াছিলেন এই সমস্ত কার্য্যের মধ্যে বৈদ্যসন্তানগণের পুনঃ বৈদিক-সংস্কার বিশেষ উল্লেখযোগ্য। রাঢ়বাসী বৈদ্য-গণ যে প্রকার রীতিমত বৈদিক আচরণ করিয়া আসিতেছেন, পূর্ব্ববঙ্গবাসী বৈদ্যসন্তানগণ, এই দেশে উপনিবেশ স্থাপন হইতেই সেই সংস্কারবিহীন হইয়াছিলেন। * রাজা রাজবল্লভ, ইহার উদ্ধারকল্পে, কাশী, কাঞ্চী, দ্রাবিড়, মিথিলা, কনোজ, নবদ্বীপ, বাকলা প্রভৃতি স্থান হইতে প্রসিদ্ধ পণ্ডিতমণ্ডলী আনয়ন পূর্ব্বক ব্যবস্থা গ্রহণ করেন; এবং তদবধি পূর্ব্ববঙ্গজ বৈদ্যসন্তানগণ উপনয়নাদি বৈদিক দীক্ষা গ্রহণ করিতে আরম্ভ করেন। ইহার পূর্ব্বে এই দেশস্থ বৈদ্যসন্তানগণ শূদ্রাচারী ছিলেন, এবং শূদ্রবৎ একমাস অশৌচাদি পালন করিতেন; দেবার্চ্চনা প্রভৃতি নিত্যনৈমিত্তিক ক্রিয়াও তদ্রূপ নির্ব্বাহ হইত। এই সমস্ত কার্য্যোদ্ধারে রাজা রাজবল্লভের বিশেষ শ্রম এবং অর্থব্যয় করিতে হইয়াছিল, রাঢ়দেশবাসী সাধকপ্রবর মহাপুরুষ কবিরঞ্জন রামপ্রসাদ সেন, এই কার্য্য নির্ব্বাহার্থ রাজবল্লভকে বিশেষ সহায়তা করিয়াছিলেন।

আলিবর্দ্দি খাঁর স্বর্গারোহণের পর হইতেই রাজবল্লভের ভাগ্যাকাশ নিবিড় জলদাবৃত হইল। সিরাজদ্দৌলা, তাঁহাকে বিষনয়নে দেখিতেন, এবং নির্য্যাতনমানসে নানা উপায় অবলম্বন করিতে কুণ্ঠিত হ'ন নাই। কেহ কেহ বলেন যে, সিরাজদ্দৌলার মাতৃস্বসা—নিবাইস মহম্মদের পত্নী, ঘসেটী বেগমের সহিত রাজবল্লভের অবৈধ প্রণয় সম্বন্ধে সিরাজদ্দৌলা বিশেষ সন্দিহান ছিলেন। † ক্রমে এই সন্দেহ সিরাজের হৃদয়ে এতদূর বদ্ধমূল হইল যে, তিনি ইহা সত্য বলিয়াই ধারণা করিলেন। রাজবল্লভ নূতন নবাবের

* বৈদ্যগণ সকলেই রাঢ়দেশবাসী: কোন স্মরণীয় রাষ্ট্রবিপ্লবে বৈদিকক্রিয়া ত্যাগ করিতে বাধ্য হইয়াছিলেন।

† Nowazioz ( Niwais Mahamed ) died in 1756, and Raj Ballav's influence continued during the time of the widow, with whom, Raj Ballav was said to be improperly intimated.—Orme, Vol II, Page 49.

মনোভাব পূর্ব্ব হইতেই জানিতেন, সুতরাং তিনি সর্ব্বদাই অন্তরালে থাকিতেন। এই জনপ্রবাদ সত্য কি না তাহা জানা দুরূহ; তবে কোন কোন ঐতিহাসিক ইহা সম্পূর্ণ অস্বীকার করিয়া, রাজবল্লভের ক্ষমতা ও ধনহরণই সিরাজের মুখ্য উদ্দেশ্য, এইরূপ লিখিয়াছেন। সে যাহা হউক রাজবল্লভকে নির্য্যাতন করাই তখন সিরাজদ্দৌলার প্রধান কর্ম্ম। রাজনগরে রাজদূত আসিলে, রাজবল্লভ প্রচ্ছন্নভাবে থাকিয়া তদীয় মধ্যমপুত্র কৃষ্ণদাসকে প্রেরণ করেন। কৃষ্ণদাস, বহুমূল্য রত্ন, বহুলক্ষ স্বর্ণমুদ্রা এবং অন্যান্য মূল্যবান দ্রব্যাদি সঙ্গে লইলেন। তিনি মুর্শিদাবাদে নবাবের নিকট না যাইয়া কলিকাতায় ইংরাজের শরণাপন্ন হ'ন। নবাব, কৃষ্ণদাসকে পাঠাইবার জন্য ইংরাজ অধ্যক্ষকে পত্র লিখিলেন; কিন্তু ইংরাজগণ, শরণাগতকে রক্ষা করা পরম ধর্ম্ম বলিয়া কৃষ্ণদাসকে পরিত্যাগ করিলেন না। এই অবমাননার প্রতিশোধার্থ সিরাজদ্দৌলা কলিকাতা আক্রমণ করিয়া যে অত্যাচার করিয়াছিলেন, ইতিহাসজ্ঞ পাঠকের নিকট তাহা অবিদিত নাই। এই সময় হইতেই পলাশীর যুদ্ধের সূচনা। ব্রিটিশ-গৌরব-রবির উদয়োন্মুখ ঊষার স্নিগ্ধ জ্যোতির্ম্ময় কিরণে তখন বঙ্গাকাশ ঈষৎ উদ্ভাসিত। ভাগ্য-বিধাতা, তখন অলক্ষিতরূপে ইংরাজ-রাজলক্ষ্মীর করকমলে, উৎপীড়িতা কঙ্কালাবশিষ্টা ভারতমাতাকে অর্পণ করিয়া নিশ্চিন্ত হইলেন।

সিরাজদ্দৌলার বিরুদ্ধে ষড়যন্ত্রকারিগণের মধ্যে রাজবল্লভ অন্যতম; কিন্তু তিনি প্রচ্ছন্নভাবে কার্য্য করিতেন। সিরাজের শোচনীয় অধঃপতন এবং নৃশংস হত্যাকাণ্ডের পর রাজবল্লভকে, বিশেষ কোন রাজনৈতিক ব্যাপারে লিপ্ত দেখিতে পাওয়া যায় না। মীরজাফরের পর যখন মীরকাসিম আলি খাঁ বঙ্গ-বিহার-উড়িষ্যার সিংহাসনে আরোহণ করেন, তখন কোন কোন রাজনৈতিক কার্য্যে রাজবল্লভের নাম আছে। তিনি কখন বা ঢাকা, কখন বা মুঙ্গের, আবার কোন কোন সময়ে মুর্শিদাবাদে রাজকার্য্যে লিপ্ত ছিলেন। কিন্তু দুর্ভাগ্যবশতঃ নবাব মীরকাসিম, সিরাজের বিরুদ্ধ-ষড়যন্ত্রকারিগণকে সর্ব্বদা সন্দেহ-চক্ষে দেখিতেন; বিশেষতঃ রাজা কৃষ্ণচন্দ্র, রাজা রাজবল্লভ, জগৎ শেঠ প্রভৃতিকে তিনি ইংরাজের লোক বলিয়া জানিতেন। সুতরাং তাঁহারা কেহই নিরাপদ ছিলেন না। মীরকাসিম

সন্দিগ্ধ ব্যক্তিগণকে সর্ব্বদা চক্ষে চক্ষে রাখিতেন, এমন কি, অনেকেই এক প্রকার 'নজরবন্দী'র মত ছিলেন। ইংরাজের সহিত কাটোয়াযুদ্ধে পরাস্ত হইয়া মীরকাসিমের এক দুর্ব্বুদ্ধি উপস্থিত হইল; তিনি মুঙ্গের দুর্গে প্রত্যাবর্ত্তন করিয়া প্রথমতঃ বন্দী ইংরাজগণকে হত্যা করিলেন, পরে রাজা রাজবল্লভ, জগৎশেঠ-ভ্রাতৃদ্বয়, রামনারায়ণ, রায়দুর্লভ প্রভৃতিকেও নিহত করিলেন। রাজবল্লভ প্রভৃতির মৃত্যু বড় শোচনীয়; তাঁহাদিগকে বালুকাপরিপূর্ণ এক বৃহৎ থলিয়ার ভিতর পূরিয়া মুঙ্গের দুর্গ-প্রাকার হইতে গঙ্গাগর্ভে নিক্ষেপ করা হইয়াছিল।* ১৭৬৩ খৃঃ অব্দে এই ভীষণ হত্যাকাণ্ড সংঘটিত হয়।

রাজবল্লভের বিষয় যতটুকু জানা যায়, তাহাতে তিনি যে একজন প্রতিভাসম্পন্ন পুরুষ ছিলেন, তাহার আর কোনও সন্দেহ নাই। মনুষ্যদেহ ধারণ করিতে হইলেই পাপ এবং পুণ্যের ভাগী হইতে হয়। রাজবল্লভও মনুষ্য, সুতরাং তিনিও সেই নিয়মের অধীন। তবে যে তিনি স্বার্থসিদ্ধির জন্য পরের সর্ব্বনাশ করিয়াছেন, এরূপ কোনও উল্লেখ পাই নাই। নিবাইস মহম্মদ খাঁ, রাজবল্লভকে অতিশয় শ্রদ্ধা করিতেন, এবং প্রায় সমস্ত কার্য্যেই তাঁহাকে নিয়োজিত করিতেন; সম্ভবতঃ দুষ্ট লোকে ঈর্ষাবশতঃ নিবাইস মহম্মদের পত্নী ঘসেটী বেগমের সহিত রাজবল্লভের অবৈধ প্রণয়-কলঙ্ক রটনা করিয়া থাকিবে।

রাজা রাজবল্লভ মৃত্যুর পূর্ব্বে, রাজনগর এবং বোজরগউমেদপুরের জমিদারী দুই ভাগে বিভক্ত করিয়া, স্থাপিত বিগ্রহ লক্ষ্মীনারায়ণ এবং দুর্গা

* Of that number were Ram Narayan, heretofore Deputy Governor of Azemabad, as well as Raja Raj Ballav, who had himself enjoyed that office after having been a long time before Dewan and Prime Minister to Nowaziz Mahamed Khan, and in the sequel to Miran, son to Mir Jaffar Khan. This unfortunate name had all his sons with him. Some others of those persons were Roy Rayan Umed Roy, with his son, the Zaminders of Tickary. Raja Fatte Singh and Raja Buniad Singh and also Saha Abdulla, the same who had been heretofore confined at Purniah. There were numbers of other persons of distinction and characters, all which were dispatched the regions of non-existance. I have heard it said that Ram Narayan had been drowned in the Ganga, with a bag of sand and astued to his neck, and probably the others also were dismissed out of this world in the like manner.—Siyar-ul-Mutaakhirin, Vol. II. Pages 492—493.

আগাবাখর, রাজদ্রোহী অপরাধে নিহত হইলে, মহারাজ রাজবল্লভ উক্ত সম্পত্তির অরধিকার প্রাপ্ত হ'ন।

এই সময় হইতে বৃটীশ-কেশরী গম্ভীর গর্জ্জনে বঙ্গদেশে স্বীয় অখণ্ড আধিপত্য বিস্তার করিতেছিলেন। বাণিজ্য-ব্যবসার জন্য কলিকাতা, গোবিন্দপুর, সুতানটী প্রভৃতি কয়েক খানি গ্রামের অধিকার প্রাপ্ত হ'ন। এই সময়েই পলাসী ক্ষেত্রে ইংরাজের বাহুবলে মুসলমান-শক্তি লয় প্রাপ্ত হইল এবং হতভাগ্য সিরাজদ্দৌলাকে পদচ্যুত ও নিহত করিয়া লর্ড ক্লাইব, নরকুল-কলঙ্ক মীর জাফরকে বঙ্গসিংহাসন প্রদান করিলেন। ক্রমশঃ ইংরাজ সর্ব্বময় কর্ত্তা হইয়া উঠিলেন। রাজা জয়নারায়ণের জ্যেষ্ঠ পুত্র শিবনারায়ণ এবং তাঁহার অন্যান্য জ্ঞাতিবর্গ, তদানীন্তন কুঠিয়াল ( গভর্ণর ) মিঃ ভিরেলষ্ট (Verelst) সাহেবের নিকট আবেদন করিলেন। চট্টগ্রামে সেই সময় গোকুলচন্দ্র ঘোষাল দেওয়ান ছিলেন। তাঁহার সহিত চুক্তি হইল যে, যদি তিনি জমীদারীর বাকী সাড়ে এগার আনা পুনরুদ্ধার করিয়া দিতে পারেন তবে শিবনারায়ণ তাঁহাকে অর্দ্ধেক জমীদারী পুরস্কার দিবেন।

বহু চেষ্টার পর সেই সাড়ে এগার আনা শিবনারায়ণ প্রভৃতি প্রাপ্ত হইলেন, সুতরাং প্রতিশ্রুতি অনুসারে তাঁহারা গোকুলচন্দ্রকে পৌনে ছয় আনি অংশ প্রদান করিলেন। ১৭৮২ খৃঃ অব্দ পর্য্যন্ত এই সাড়ে এগার আনা জমীদারী রাজা শিবনারায়ণ প্রভৃতি এবং গোকুল ঘোষাল একত্রে ভোগ দখল করিতে লাগিলেন। কিন্তু ক্রমে ক্রমে তাঁহাদের মধ্যে মনোমালিন্য উপস্থিত হইল। তখন উভয় পক্ষের মতানুসারে ঢাকার তদানীন্তন কলেক্টর মিঃ বারওয়েল (Barwell), জমীদারী পৃথক করিয়া দেন এবং উভয় অংশই, পৃথক পৃথক নম্বরে কলেক্টরীর তৌজী ভুক্ত হয়।

গোকুল ঘোষালের মৃত্যুর প্রায় দশ বৎসর পরে দেনার দায়ে তাঁহার পৌনে ছয় আনি অংশ নিলামে বিক্রয় হইয়া গেল। কাশীনাথ চৌধুরী নামে এক ব্যক্তি ২৯,১০০৲ টাকায় উহা ক্রয় করিলেন, কিন্তু কাশীনাথ রায় চৌধুরী ঘোষালদের বেনামদার মাত্র।

ইহার কিছু কাল পূর্ব্বে রাজস্ব বাকী পড়ায় রায়েরকাঠীর জমীদারীর অর্দ্ধেক ( দুই আনা সাড়ে সতের গণ্ডা ) নিলামে বিক্রয় হইল। গোকুল ঘোষালের পৌত্র কালীশঙ্কর ঘোষাল উহা ক্রয় করেন। ক্রমে ক্রমে

১৭৯৬ খৃঃ অব্দে সুপ্রীম কোর্টের (Supreme Court) মতানুসারে কাশী-নাথের অংশও বিক্রয় হইয়া গেল। তখন রাজা রাজবল্লভের পৌত্র রাজকৃষ্ণ আসিয়া তাহা খরিদ করিলেন; এবং ঝালকাঠীর সন্নিহিত সূতালড়িতে কাছারী স্থাপন করিয়া জমীদারী দখল করিবার চেষ্টা করিতে লাগিলেন। কিন্তু তাহাতে কৃতকার্য্য হইলেন না। পরে তাঁহার পুত্র নবকৃষ্ণ স্বীয় অংশ ঘোষালদের নিকট বিক্রয় করিলেন। সুতরাং ঘোষালগণ সেলিমাবাদের আট আনা সাড়ে বার গণ্ডা দুই ক্রান্তির মালিক হইলেন।

ঘোষাল বাবুগণ এদেশবাসী নহেন, কিন্তু তাহা না হইলেও, এই দেশের সঙ্গে তাঁহাদের বড় ঘনিষ্ট সম্বন্ধ রহিয়াছে। খিদিরপুর সন্নিহিত ভূ কৈলাশ নামক স্থানে ইঁহাদের বাসস্থান। এই বংশজাত ব্যক্তিগণ বঙ্গদেশে প্রায় সর্ব্বত্র প্রসিদ্ধ। দেশীয় ভূম্যধিকারিগণের মধ্যে ইঁহাদের ধর্ম্মনিষ্ঠা এবং যশঃ যেরূপ সর্ব্বত্র ঘোষিত, অন্যের তদ্রূপ নহে। কেবল যে এই জিলায় ইঁহাদের জমীদারী আছে, তাহা নহে, ঢাকা, ময়মনসিংহ, চট্টগ্রাম, চব্বিশ-পরগণা, বারাণসী (কাশী), গয়া প্রভৃতি স্থানেও আছে; ইঁহাদের ভূ-সম্পত্তির আয় প্রায় আড়াই লক্ষ টাকা হইবে। দেবসেবা, অতিথিসেবা, বিপন্নের সাহায্য, আশ্রিতপালন প্রভৃতি সদ্‌গুণে ইঁহারা সমগ্র বঙ্গদেশে বিশেষ প্রতিষ্ঠা লাভ করিয়াছেন। রাজদ্বারেও ইঁহারা বিশেষ সম্মানিত।

স্বর্গীয় কালীশঙ্কর ঘোষাল, গবর্ণমেণ্ট হইতে “রাজাবাহাদুর” উপাধি পাইয়াছিলেন; সেই হইতেই “রাজাবাহাদুর” বলিয়া এই বংশপরম্পরা সর্ব্বত্র পরিচিত। ইঁহারা শান্তিপ্রিয়; অন্যের ভূ-সম্পত্তি বলপূর্ব্বক গ্রহণ বা প্রজাপীড়নজনিত কোন দাঙ্গা-হাঙ্গামা হইতে ইঁহারা বিরত। স্বর্গীয় গোকুল ঘোষাল হইতে বর্ত্তমান সময় পর্য্যন্ত বংশতালিকা প্রদত্ত হইল।

গোকুলচন্দ্র ঘোষাল
|
জয়নারায়ণ ঘোষাল
|
রাজা কালীশঙ্কর ঘোষাল বাহাদুর
|
রাজা সত্যশরণ ঘোষাল বাহাদুর
|
রাজা সত্যানন্দ ঘোষাল বাহাদুর
|
রাজা সত্যশ্রী ঘোষাল বাহাদুর প্রভৃতি ভ্রাতৃ চতুষ্টয়

বর্ত্তমান ঝালকাঠীর * নিকট গুরুধাম নামক স্থানে রাজা বাহাদুরের কাছারী স্থাপিত; স্বর্গীয় রাজা সত্যশরণ ঘোষাল বাহাদুর স্বয়ং এই স্থানে বাস করিতেন। তাঁহারই যত্নে এই স্থানে রাজপ্রাসাদ তুল্য অট্টালিকা, আপণ সমাকুল প্রশস্ত রাজবর্ত্ম, স্বচ্ছ স্ফটিক তুল্য নির্ম্মল জলরাশি পরিপূর্ণ প্রশস্ত জলাশয় প্রভৃতি নির্ম্মিত হইয়াছে। বর্ত্তমান সময়ে ঝালকাঠী বন্দর পূর্ব্ববঙ্গ মধ্যে একটী শ্রেষ্ঠ বাণিজ্য স্থান; রাজা সত্যশরণই ইহার প্রথম স্থাপয়িতা। তিনি স্বয়ং অক্লান্ত পরিশ্রম সহকারে প্রভূত অর্থ ব্যয় করিয়া বর্ত্মগুলি নির্ম্মাণ এবং বাণিজ্য ব্যবসায়িগণের নিমিত্ত গৃহাদি প্রস্তুত করাইয়া দিয়াছিলেন।

রাজা সত্যশরণের মৃত্যুর অব্যবহিত পর হইতেই গৃহ-বিবাদ-বহ্নি নির্ধূম ভাবে প্রজ্জ্বলিত হইয়া উঠিল। সকলেই স্বীয় স্বীয় প্রাধান্য বিস্তারে ব্যস্ত হইলেন। শান্তির কোমল কুসুমে অশান্তি কীট ধীরে ধীরে প্রবেশ পূর্ব্বক আবাস স্থান স্থাপন করিল। এমন কি, দুই একটী ছোট খাট ফৌজদারী মোকর্দ্দমাও উপস্থিত হইল। গবর্ণমেণ্ট এই প্রকার শোচনীয় অবস্থা দর্শন করিয়া ষ্টেটের এক জন 'রিসিভার' (Receiver) নিযুক্ত করতঃ যাবতীয় কর্ত্তৃত্ব ভার তাহার উপর অর্পণ করেন। গত ১৩০৬ সালে হাইকোর্টের আদেশ অনুসারে 'রিসিভার' রহিত হইয়া অংশীদারগণ নিজ নিজ অংশ পৃথক রূপে বণ্টন করিয়া লইলেন।

সেলিমাবাদের অন্তর্গত দশটী ক্ষুদ্র ক্ষুদ্র পরগণা ছিল। ক্রমে ক্রমে ইহার মধ্যে অনেক গুলি অন্য পরগণা ভুক্ত হয়, কতকগুলির অস্তিত্ব লোপ হয় এবং কতকগুলি অন্য জিলা ভুক্ত হইয়া স্বতন্ত্র ভাবে কলেক্টরীতে পৃথক পৃথক তৌজী ভুক্ত হয়।

বিগত ১৮০৫ খৃঃ অব্দে বর্ত্তমান 'ডিসিল্‌ভা' সাহেবগণের পূর্ব্বপুরুষ 'ডমিন্‌গো ডিসিলভা' (Domingo D Silva) জজ সাহেবের নিকট এক খানা দরখস্ত করেন; তাহাতে প্রকাশ যে, সেলিমাবাদ পরগণার অন্তর্গত কয়েকটী ক্ষুদ্র ক্ষুদ্র পরগণা ছিল। ইহার মধ্যে কতকগুলি অন্য পরগণা ভুক্ত হইয়াছে, কতকগুলির অস্তিত্বই নাই, দুই একটা অন্য জিলা ভুক্ত

* ইহার আর এক নাম "মহারাজগঞ্জ"।

হইয়াছে। আবার কোন কোন পরগণা, স্বতন্ত্র ভাবে কলেক্টরীতে পৃথক তৌজী ভুক্ত হইয়াছে। আমরা নিম্নে সেই ১০টী পরগণার নাম উল্লেখ করিতেছি—

১। তপ্পেহাবিলী সেলিমাবাদ।
২। সোন্দারকূল। *
৩। রুদ্রপুর তপ্পে জাহানপুর।
৪। বনগাঁও।
৫। তপ্পে সুলতানাবাদ।
৬। তপ্পে সুলতানপুর।
৭। কাশিমপুর।
৮। নাজিরপুর।
৯। রাজোর।
১০। শিবপুর।

ইহা ব্যতীত "পরগণা নিমকমহাল" বলিয়া আর একটী পরগণার উল্লেখ দেখা যায়। ১৮০৫ খৃঃ অঃ পূর্ব্বে, উল্লিখিত পরগণাগুলি সেলিমাবাদের অন্তর্ভুক্ত ছিল; তপ্পেহাবিলী সেলিমাবাদ ব্যতীত অন্যান্য পরগণাগুলি

---

* কথিত আছে পূর্ব্বকালে বৈদ্যজাতির শালঙ্কায়ণ বংশোদ্ভব রাজা কুমারদাশ এই পরগণায় জমীদারী প্রাপ্ত হইয়া এদেশে রুনসী গ্রামে আসিয়া বাস করেন। কুমারদাশ নবাব-সরকারে সৈন্য বিভাগে কার্য্য করিতেন। তাঁহার আগমনকালে এতদ্দেশে চণ্ডভণ্ড জাতির বসতি ছিল। কুমারদাশই সর্ব্বপ্রথম ব্রাহ্মণাদি উচ্চ শ্রেণীর হিন্দুদিগকে আনয়ন করেন। রাজা কুমার দাশের লক্ষীপতি ও দেবদাস নামে দুই পুত্র এবং আদ্যাশক্তি ও মহামায়া নাম্নী দুই কন্যা জন্মে। বিক্রমপুর নিবাসী রামরাম দাশ ও শুভঙ্কর সেনের সহিত কন্যাদ্বয়ের বিবাহ হয়। ইহারা যথাক্রমে স্থানীয় পাহিদাশ ও মহাব্রত সেনগণের আদিপুরুষ।

কুমার দাশের জ্যেষ্ঠ পুত্র লক্ষীপতির বংশধরগণ রুনসী গ্রামে বাস করিতেছেন। এই বংশের জয়শঙ্কর দাশ স্বীয় কন্যা মন্দাকিনীকে স্থানীয় রায়দের আদিপুরুষ রামভদ্র মজুমদার মহাশয়ের নিকট বিবাহ দেন। জয়শঙ্করের সহিত তাহার পুত্রের সদ্ভাব ছিল না। এই নিমিত্ত তিনি সমুদয় সম্পত্তি জামাতাকে অর্পণ করেন। এই সময় রায়েরকাঠীর রাজবংশ স্থাপয়িতা রাজা শ্রীনাথ রায় বাদসাহের নিকট সোন্দারকূলের জমীদারী প্রাপ্ত হ'ন। এই সময় হইতে সোন্দারকুল পরগণার নাম লুপ্ত হইয়া সেলিমাবাদ নাম প্রচলিত হয়। বর্ত্তমান সময়ে ব্রাহ্মণ পণ্ডিতগণের নিমন্ত্রণে মাত্র উক্ত নামের ব্যবহার দেখা যায়। রামভদ্র মজুমদার রাজা শ্রীনাথের অধীন তালুকের বন্দোবস্ত গ্রহণ করেন। এই হইতে ইহার বংশধরগণ রায় উপাধি ধারণ করতঃ দশ পুরুষ পর্য্যন্ত চলিয়া আসিতেছেন।

কোন্ সময়ে এবং কেন যে পৃথক করা হইয়াছে তাহা নির্ণয় করা যায় না।* তপ্পেহাবিলী সেলিমাবাদের নয় আনা অংশ এখনও সেলিমাবাদ পরগণার অন্তর্গত। বনগাঁও বর্ত্তমান সময়ে খুলনা জিলার অন্তর্গত এবং কাশিমপুর ফরিদপুরের অন্তর্গত হইয়াছে। শিবপুর বোজরগউমেদপুর ভুক্ত হইয়াছে কিন্তু তপ্পে সুলতানাবাদ এখনও বর্ত্তমান আছে।

সেলিমাবাদ পরগণার জমীদারীর অংশগুলি ক্ষুদ্র ক্ষুদ্র অংশে বিভক্ত হইয়া পৃথক পৃথক রূপে গবর্ণমেণ্টের তৌজী ভুক্ত হইয়াছে। রাজা বাহাদুরের অংশ ব্যতীত অন্যান্য গুলি এত জটিল এবং বিষমংশে পরিণত যে, তাহার সকলগুলি ঠিক করিয়া ষোল আনি হিসাব করাও বড় সহজ ব্যাপার নহে। আবার এই সমস্ত জমীদারীর রাজস্ব আদায়েও সময় সময় নানা প্রকার বিঘ্ন উপস্থিত হইয়া থাকে। কোন কোন অংশের রাজস্ব জমীদারের দণ্ড দিতে হয়। আমরা এই জমীদারীর অংশ সম্বন্ধে যাহা সংগ্রহ করিতে সমর্থ হইয়াছি, তৎসহ রায়েরকাঠীর খ্যাতনামা কয়েক জন জমীদারের সংক্ষিপ্ত পরিচয় নিম্নে প্রদান করিলাম।

সমগ্র সেলিমাবাদ পরগণার জমীদারীর বৃহৎ এবং বিষম অংশ সমষ্টি করিলে ষোল আনা হইতে এক কড়া অংশ বেশী হয়। কোন জমীদারীর অধীনে যে এই এক কড়া অংশ অধিক হইয়াছে অদ্যাপি তাহা নির্ণীত হয় নাই।

ইহা ব্যতীতও ৩৮৩৮ নং তৌজিভুক্ত দেড় আনা অংশ 'লুকাজ' সাহেবদের আছে; কিন্তু এই অংশ বিগত ১৮৬৭ খৃঃ অব্দে খুলনার কলেক্টরী ভুক্ত হইয়াছে।

---

* A petition presented by Mr. Domingo D Silva to the Judge on the 20th March, 1805, and sent by him to the government, whence it was forwarded to the Collector for report through the Board, throws considerable light to the early history of the fiscal division. From this petition it would appear that Selimabad first composed of ten Purgaunas, viz: Tappa Havili Selimabad, Sundhurkul, Rudrapur Tappa Jahanpur, Bongaon, Tappa Sultanabad, Tappa Sultanpur, Kashimpur, Nazirpur, Rajor, Tappa Havili Nimak Mahal and Shibpure. These Purgaunas formed the whole of Purgauna Selimabad, which was originally divided into two estates; the larger estate was afterwards equally subdivided into two and one of these was again subdivided into two equal shares.—Sir W. W. Hunter's Statistical Account of Bengal (Bakarganj volume), page 224.

# সেলিমাবাদ পরগণা বিভাগ। *

| তৌজী নং | অংশ | মালিক | রাজস্ব |
|---|---|---|---|
| ৩৮৪০ | ।/১৫ | রাজা বাহাদুর | ৪১৯৩১।৵১০॥ |
| ৩৮৪১ | ৵১৭॥ | ঐ | ১৮০২৯৶৭ |
| ৩৮৪২ | ৻১৮॥ | কিরণচন্দ্র রায় প্রভৃতি | ৫০৯৮॥৶০॥ |
| ৩৮৪৩ | ৻১৩ | অন্নদাকুমার রায় চৌধুরী ও নবীনচন্দ্র রায় চৌধুরী প্রভৃতি | ৩৫৯৭।০॥ |
| ৩৮৪৪ | ৻১৩ | ৺চণ্ডীচরণ রায় প্রভৃতি | ঐ |
| ৩৮৪৫ | ৻১৩ | ৺দুর্গানারায়ণ রায় ও জগৎনারায়ণ রায় | ঐ |
| ৩৮৪৬ | ৻১২। | বৈকুণ্ঠনাথ বিশ্বাস প্রভৃতি | ৩৬৮০৸৶২ |
| ৩৮৪৭ | ৻৯। | কিরণচন্দ্র রায় প্রভৃতি | ২৯:৮।১০ |
| ৩৮৪৮ | ৻৯। | গ্রন্থকার ও তাহার ভ্রাতৃগণ | ঐ |
| ৩৮৪৯ | ৻৯। | ৺দুর্গানারায়ণ রায় ও জগৎনারায়ণ রায় | ঐ |
| ৩৮৫০ | ৻১০॥ | ভুবনেশ্বর রায় প্রভৃতি | ৬৩২৩/২ |
| ৩৮৫১ | ৻১০। | মিঃ নলিনীমোহন গুপ্ত প্রভৃতি | ৩২৮৫৻৭ |
| ৩৮৩৪ | ৻৬। | ৺বরদাপ্রসন্ন চক্রবর্ত্তী প্রভৃতি | ১৮৩৩।৵১০॥ |
| ৩৮৩৫ | ৻৫ | মঘিয়ার জমীদারগণ ও গ্রন্থকার এবং তাহার ভ্রাতৃগণ | ১৭২০৵৮॥ |
| ৩৮৩৬ | ৻৭ | ইন্দুভূষণ মিত্র প্রভৃতি | ২০৭২৶০॥ |
| ৩৮৩৭ | ৻৪ | কিরণচন্দ্র রায় প্রভৃতি | ৯২৪৶৬॥ |
| ৩৮৩৯ | ৻। | বৃন্দাবনচন্দ্র রায় প্রভৃতি | ২৭৻৬॥ |

* ৩৮৪০ ও ৩৮৪১ নং তৌজীভুক্ত জমীদারী 'বাবুয়ান,' ৩৮৪২—৩৮৪৫ নং জমীদারী 'চৌধুরীয়ান' এবং ৩৮৪৬—৩৮৪৯ নং জমীদারী "দুই আনী' নামে অভিহিত; এই সমস্ত জমীদারীর অধীনে অনেকগুলি লাভজনক তালুক আছে।

আমরা পূর্ব্বেই বলিয়াছি যে, রাজা জয়নারায়ণের মৃত্যুর পর হইতেই তাঁহার পুত্র চতুষ্টয় মধ্যে মনোমালিন্য উপস্থিত হইয়াছিল; এবং অতি সত্বরই সকলে পৃথগান্ন হইয়া পৃথক পৃথক স্থানে বাস করিতে লাগিলেন। এই সময়েই জমীদারীর গোলযোগ উপস্থিত হয়। ষোল আনী জমীদারী হইতে এই প্রকার অংশ গুলি বাহির হইবার পর সকলের অবস্থা ক্রমশঃ খারাপ হইতে আরম্ভ করিল। শিবনারারণেরও চারি পুত্র; তাঁহারাও পৃথক পৃথক বাড়ী করিলেন।

শিবনারায়ণ ও তাঁহার জ্যেষ্ঠ পুত্র প্রাণনারায়ণের জীবনের কোন উল্লেখযোগ্য ঘটনা দেখা যায় না; কিন্তু প্রাণনারায়ণের পুত্র মহেন্দ্র-নারায়ণ বড় তেজস্বী এবং বিচক্ষণ পুরুষ ছিলেন। তিনি অনেক গুলি সম্পত্তি পুনরুদ্ধার করিতে সমর্থ হইয়াছিলেন।

মহেন্দ্রনারায়ণের তৃতীয় পুত্র মাধবনারায়ণের ন্যায় সর্ব্বাঙ্গ সুন্দর পুরুষ অতি অল্পই দৃষ্ট হইয়া থাকে। সংস্কৃত ভাষায় তাঁহার প্রগাঢ় ব্যুৎপত্তি ছিল। তাঁহার অনন্য সাধারণ স্মৃতি শক্তি ছিল, এবং এই জন্য অনেকে তাঁহাকে শ্রুতিধর বলিত। মাধবনারায়ণ এই জিলার মধ্যে একজন বিশেষ সম্মানিত লোক ছিলেন। যখন ভিক্টোরিয়া ভারতেশ্বরী হইলেন তখন বরিশালের দরবারে তাঁহাকে শ্রেষ্ঠ আসন প্রদান করা হইয়াছিল; কিন্তু তিনি উদারতাবশতঃ তাহা চন্দ্রদ্বীপের রাজাকে প্রদান করিবার জন্য প্রস্তাব করিলেন। সেই জন্য তিনি বিশেষ সম্মানিত ও প্রশংসাভাজন হইয়াছিলেন। মাধবনারায়ণ ধীর, কর্ম্মঠ, মিতভাষী এবং ধার্ম্মিক ছিলেন।

রাজা মাধবনারায়ণের কনিষ্ঠ রাজা নরনারায়ণ জ্যেষ্ঠের ন্যায় সর্ব্বাঙ্গ সুন্দর পুরুষ না হইলেও তাঁহার ন্যায় সুপুরুষ সর্ব্বত্র দৃষ্ট হয় না। কলাবিদ্যায় নরনারায়ণ সমগ্র বঙ্গদেশে বিশেষ প্রতিষ্ঠা লাভ করিয়াছেন। হিন্দু শাস্ত্রানু-যায়ী মৃদঙ্গ বাদ্যে তিনি সিদ্ধহস্ত; যখন সংস্কৃত স্তোত্রগুলি মুখে আবৃত্তি করিয়া মৃদঙ্গ বাজাইতেন, তখন বোধ হইত যেন সেই স্তোত্রাবলী মৃদঙ্গমুখ হইতে অতি পরিষ্কার রূপে নিঃসৃত হইতেছে। নানা দেশ হইতে কলাবিদ্যা অভিলাষী ছাত্রগণ তাঁহার নিকট বিদ্যা শিক্ষা করিয়া কৃতবিদ্য হইয়াছেন। কলাবিদ্যা ব্যতীতও নরনারায়ণ মাতৃভাষার বিশেষ অনুরাগী; এদেশে যখন কবিতা রচনা এক প্রকার অপ্রচলিত ছিল, সেই সময়ে রাজা

নরনারায়ণ কতকগুলি শ্রুতিমধুর কবিতা প্রণয়ন করেন। তাঁহার রচিত সঙ্গীতগুলি বড়ই হৃদয়স্পর্শী এবং ভাবোদ্দীপক।

রাজা নরনারায়ণের বিদূষী পত্নী রাণী বসন্তকুমারীও বঙ্গভাষার অনুরাগিণী। তিনি রুগ্ন শয্যায় শায়িতাবস্থায় "রোগাতুরা বসন্তকুমারী" নাম্নী একখানি ক্ষুদ্র কবিতা পুস্তিকা রচনা করিয়াছিলেন। কবিতাগুলি বড় সুন্দর এবং হৃদয়ের আবেগ পরিপূর্ণ।

রাজা জয়নারায়ণের দ্বিতীয় পুত্র উদয়নারায়ণের বংশধরগণের মধ্যে রাজকুমার রায় বিষয়কার্য্যে বিশেষ প্রতিষ্ঠা লাভ করিয়াছিলেন। তিনিও স্বকীয় বুদ্ধিবলে অনেক সম্পত্তি বৃদ্ধি করিয়াছিলেন; কিন্তু জনৈক আত্মীয়ের জন্য গবর্ণমেণ্টের নিকট প্রতিভূ থাকায় কতকগুলি অর্থ দণ্ড দিয়া নিঃস্ব হইয়া পড়েন। তাঁহার সন্তানগণের আর্থিকাবস্থা বড় শোচনীয়।

রাজা জয়নারায়ণের তৃতীয় পুত্র দুর্লভনারায়ণের সন্তানগণের মধ্যে রাজা অদ্বৈতনারায়ণ প্রতিষ্ঠাবান পুরুষ। বৈষয়িক কার্য্যে ইহার অসাধারণ দক্ষতা; কিন্তু ভাগ্যদোষে ইহার আর্থিক অবস্থা নিতান্ত খারাপ হইয়াছে। দুই তিন খানি সামান্য তালুক আছে; তাহারই আয় দ্বারা অতি কষ্টে গ্রাসাচ্ছাদন নির্ব্বাহ হইতেছে।

জয়নারায়ণের চতুর্থ পুত্রের সন্তানগণমধ্যে দুর্গানারায়ণ ও জগৎনারায়ণ জমীদারীর সওয়া নয় গণ্ডা অংশ ভোগী; তাঁহারাও বিশেষ বিখ্যাত ছিলেন।

শিবনারায়ণের তৃতীয় পুত্রের সন্তানগণমধ্যে চন্দ্রনাথ রায় একজন যোগ্য ব্যক্তি ছিলেন, পৈত্রিক জমীদারীর মধ্যে তাঁহারই উপযুক্ত পুত্রগণ সওয়া নয় গণ্ডা অংশ এখনও ভোগ করিতেছেন।

পূর্ব্বেই বলা হইয়াছে যে রুদ্রনারায়ণের জ্যেষ্ঠ পুত্র ব্যতীত অপর পুত্রগণ পৈত্রিক বাসভূমি পরিত্যাগ করিয়া বিভিন্ন স্থানে বাসস্থান নির্ম্মাণ করিয়াছিলেন। কিন্তু কালস্রোতের ভীষণ আবর্ত্তে, একমাত্র নরেন্দ্রনারায়ণের বংশধরগণ ব্যতীত আর সকলেই নিতান্ত নিঃস্ব হইয়া পড়িয়াছেন। নরেন্দ্রনারায়ণ রায়ের বংশধরগণের মধ্যে প্রায় সকলেই কৃতিপুরুষ ছিলেন; তন্মধ্যে স্বর্গীয় রাজা মহিমা চন্দ্র রায় এবং নকুলেশ্বর রায় বিশেষ উল্লেখযোগ্য। ইঁহারা স্ব স্ব ক্ষমতায় বিপুল সম্পত্তি অর্জ্জন করিয়াছেন। মহিমাচন্দ্রের মৃত্যুর পর রাণী কমলকুমারী চৌধুরাণী বিষয়কার্য্য নির্ব্বাহ

করিতেছেন। এই রমণী যে প্রকার বুদ্ধিমতী, তদ্রূপ তেজস্বিনী। ষ্টেটের সমস্ত কার্য্যভার কর্ম্মচারিবর্গের উপর নির্ভর না করিয়া স্বয়ং পর্য্যবেক্ষণ করিতেছেন; ইঁহার কার্য্যকুশলতায় অনেক ভূসম্পত্তি বৃদ্ধি হইয়াছে। দুর্ভাগ্যবশতঃ ইঁহার কোন পুত্র নাই; দুইজন দৌহিত্র বর্ত্তমান আছেন, উভয়েই শিক্ষিত, বিনয়ী এবং ধার্ম্মিক।

রায়েরকাঠীর রাজবংশ দক্ষিণ রাঢ়ীয় কায়স্থ; সুতরাং বঙ্গীয় কায়স্থগণের সহিত তাঁহাদের বৈবাহিক ক্রিয়া নির্ব্বাহ হয় না বলিয়া কলিকাতার জঙ্গল বাদাল প্রভৃতি স্থানের স্বঘর কুলীনের সঙ্গে আদানপ্রদান করিতে হয়। এই প্রকার অনেক ঘর কুলীনসন্তান বৈবাহিক ক্রিয়া করতঃ রায়েরকাঠী গ্রামে রাজাদের আশ্রিত হইয়া বাস করিতেছেন। কয়েকজন হবিবকাঠী গ্রামেও রাজাদের বৃত্তিভোগী হইয়া বসতি করিতেছেন। ইঁহাদের অবস্থা রায়েরকাঠীর রাজাদের সঙ্গে সঙ্গে শোচনীয় হইয়াছে। এই সমস্ত কুলীনগণের মধ্যে শশিভূষণ মিত্র, সখানাথ মিত্র, প্রিয়নাথ মিত্র প্রভৃতির আর্থিক অবস্থা মন্দ নহে।

সেলিমাবাদের অন্তর্গত বহুসংখ্যক তালুক বর্ত্তমান আছে। এই সমস্ত তালুকের রাজস্বও কম নহে, কোন কোন তালুক যথেষ্ট লাভজনক। এই পরগণার ভূম্যধিকারিগণের মধ্যে কীর্ত্তিপাশার মজুমদার, বাসণ্ডার মহলানবিশ, কেওরার চৌধুরী ও কবিবল্লভ বংশ জলাবাড়ীর বিশ্বাস, সাতুরিয়ার মিঞা, এবং অমরাজুড়ির দত্ত প্রভৃতি ভূম্যধিকারিগণ বিশেষ উল্লেখযোগ্য।

কীর্ত্তিপাশার মজুমদারগণ প্রাতঃস্মরণীয় মহাত্মা কৃষ্ণরাম সেনের বংশধর। সেলিমাবাদের ইতিহাসের সঙ্গে এই মহাত্মার অত্যন্ত নিকট সম্বন্ধ। এই মহাপুরুষই স্বীয় দৃঢ়তা ও ন্যায়পরায়ণতা দ্বারা সেলিমাবাদের জমীদারী পুনরুদ্ধার করিতে কি ভাবে কৃতকার্য্য হইয়াছিলেন তাহা পূর্ব্বেই বিশেষরূপে বর্ণিত হইয়াছে। এই স্থানে কৃষ্ণরামের সন্তানসন্ততিগণের সংক্ষিপ্ত বিবরণ নিতান্ত অপ্রাসঙ্গিক হইবে বলিয়া বোধ হয় না।

কৃষ্ণরামের প্রপিতামহ দুর্গাদাস সেন বিক্রমপুরের অন্তর্গত পোড়াগাছা গ্রাম হইতে কীর্ত্তিপাশায় আগমন করেন। দুর্গাদাসের পুত্র ও পৌত্র তাদৃশ বিখ্যাত ছিলেন না। তাঁহার প্রপৌত্র কৃষ্ণরামই এই বংশের সৌভাগ্যের সূত্রপাত করেন। ইনি সর্ব্বপ্রথম 'মজুমদার' উপাধিপ্রাপ্ত হ'ন।

ইঁহার সময় হইতেই কীর্ত্তিপাশার জমীদার বাড়ী 'মজুমদার বাড়ী' বলিয়া বিখ্যাত। ইঁহাদের বংশ তালিকা নিম্নে প্রদত্ত হইল।




কৃষ্ণরামের পুত্র রাজারাম সেন পিতার ন্যায় উদার হৃদয় লইয়া জন্মগ্রহণ করিয়াছিলেন। কৃষ্ণরামের জ্বলন্ত কীর্ত্তিসমূহ রাজারামের হৃদয়ে সম্যক্ প্রতিবিম্বিত হইয়া তাঁহাকে প্রাতঃস্মরণীয় করিয়া তুলিয়াছিল।

রাজারামের সম্যক্ জীবনী পাওয়া যায় না; তবে ইঁহার পূত জীবনের অলৌকিক দান ও ক্ষমাশক্তিজ্ঞাপক বহু আখ্যায়িকা এতদঞ্চলে অদ্যাপি প্রচলিত আছে। দেবদ্বিজের উপর ইঁহার অচলা ভক্তি ছিল। ইনি আধ্যাত্মিক বিষয়ে জীবনকে এতদূর উন্নত করিয়াছিলেন যে এদেশের লোকের বিশ্বাস, তিনি জগন্মাতা ভগবতী সিদ্ধেশ্বরী দেবীর সাক্ষাৎলাভ করিতে সমর্থ হইয়াছিলেন। ধার্ম্মিক রাজারামের উপর স্থানীয় জনসাধারণের

অকৃত্রিম শ্রদ্ধা অদ্যাপি সামান্য সামান্য ঘটনায় প্রত্যক্ষ হইয়া থাকে। কোন গাছে ফল না জন্মিলে গৃহস্থ মানৎ করে যে ফল হইলে প্রথম ফলটী রাজারামের নামে উৎসর্গ করিবেন। বিশ, পঁচিশ বৎসর পূর্ব্বে বালকগণ গুরুজনকে প্রণাম করিলে "রাজারামের মত হও" বলিয়া তাঁহারা আশীর্ব্বাদ করিতেন।

রাজারাম রায়েরকাঠীতে পৈত্রিক চাকরী করিতেন। রাজা জয়-নারায়ণের মৃত্যুর পর যখন রাজপরিবারে আত্মকলহ উপস্থিত হয়, তখন অপক্ষপাতী রাজারাম মনোকষ্টে রাজসংসার হইতে বিদায় লইয়া কীর্ত্তিপাশায় ফিরিয়া আসেন। রাজপরিবারের জন্য তিনি সর্ব্বদাই মনোদুঃখে সময় অতিবাহিত করিতেন। প্রত্যেক পুণ্যাহ তিথিতে প্রাতঃকৃত্যাদি সমাপনান্তে দীন, দুঃখী ও ব্রাহ্মণমণ্ডলীকে অকাতরে দান করিয়া ভগ্নহৃদয়ে শান্তি আনিবার প্রয়াস পাইতে লাগিলেন। কথিত আছে কোন এক পুণ্যাহ তিথিতে রাজারাম এক দরিদ্র ব্রাহ্মণকে সর্ব্বস্ব দান করিতে উদ্যত হইয়াছিলেন।

রাজারামের মৃত্যুকালে তাঁহার পুত্রদ্বয় নবকৃষ্ণ ও কালাচাঁদ নাবালক ছিলেন বলিয়া সম্পত্তি রক্ষণের ভার তদীয় পত্নী রামমালার উপর পতিত হয়। তারপর মাতার জীবদ্দশায় প্রাপ্তবয়স্ক নবকৃষ্ণ ও কালাচাঁদ বিষয়কার্য্যের ভার গ্রহণ করিলেন। এই উভয় ভ্রাতার মধ্যে এতদূর সম্প্রীতি ছিল যে তাহাদের সৌভ্রাত্র আদর্শস্থানীয় বলিয়া কীর্ত্তিত হইতে পারে।

নবকৃষ্ণ একটী মহৎকার্য্য করিয়া অস্মদ্দেশে কীর্ত্তিস্তম্ভ স্থাপন করিয়া গিয়াছেন। তিনি মহাসমারোহে তাঁহার ভ্রাতৃকন্যাদ্বয় ও নিজের কন্যার বিবাহে "চন্দন" করিয়াছিলেন। বৈদ্যসমাজের যাবতীয় কুলীনগণকে নিমন্ত্রণপূর্ব্বক, তাঁহাদের যথোচিত সম্মান রক্ষা করিয়া প্রত্যেকের ললাটে চন্দনের টিপ প্রদান করিয়াছিলেন। এই ব্যাপারটী এক দিকে যেমন ব্যয়সাধ্য তেমনি শ্রমজনক। পূর্ব্বে মহারাজ রাজবল্লভ ও পোনাবালিয়ার চৌধুরীগণ এই কার্য্য করিয়া অতিশয় যশস্বী হইয়াছিলেন; তারপর নবকৃষ্ণ ও কালাচাঁদ ব্যতীত কেহ অস্মদ্দেশে এই কার্য্য করিয়াছেন কিনা এইরূপ শুনা যায় না।

পত্নীর প্ররোচনায় ভ্রাতৃবিচ্ছেদ সর্ব্বত্র দৃষ্ট হইয়া থাকে। নবকৃষ্ণ ও কালাচাঁদ ভ্রাতৃপ্রেমের জ্বলন্ত দৃষ্টান্ত হইলেও তাঁহাদের পত্নীদ্বয়ের মধ্যে

সদ্ভাব ছিল না। কালাচাঁদের মৃত্যুর পর তাঁহার পত্নী পোষ্যপুত্রসহ পৃথক্ হইয়া গেলেন। কালাচাঁদ মৃত্যুকালেও ভ্রাতৃপ্রেমের অমোঘ প্রমাণ প্রদান করিয়াছিলেন। প্রথমতঃ তিনি পোষ্যগ্রহণে বিরোধী ছিলেন, কিন্তু পত্নী ও অন্যান্য আত্মীয়বর্গের প্ররোচনায় শেষে স্বীকৃত হইলেন। নবকৃষ্ণের পুত্র কালীকুমারকে তিনি পুত্রাধিক স্নেহ করিতেন এবং মৃত্যুকালে তাঁহার অংশের এক চতুর্থাংশ যৌতুকস্বরূপ প্রদান করেন। সেই হইতে নবকৃষ্ণের বংশধরগণ পৈত্রিক সম্পত্তির দশ আনা ও কালাচাঁদের বংশধরগণ ছয় আনা অংশ ভোগ করিয়া আসিতেছেন।

নবকৃষ্ণ ও কালাচাঁদ বিবিধ লোকহিতকর কার্য্য সাধন করিয়া যশস্বী হইয়াছিলেন। সাধারণের যাতায়াতের সুবিধার জন্য কীর্ত্তিপাশা হইতে ঝালকাঠী পর্য্যন্ত একটী প্রশস্ত বর্ত্ম নির্ম্মাণ করিয়া দিয়াছিলেন। সম্প্রতি ডিষ্ট্রিক্ট্ বোর্ড কর্ত্তৃক এই রাস্তাটী সংস্কৃত ও পরিবর্দ্ধিত হইয়াছে। কালাচাঁদের স্ত্রী তেজস্বিনী তারিণী চৌধুরাণী 'তুলা' করিয়াছিলেন, অর্থাৎ তুলাদণ্ডের একপার্শ্বে নিজে দাঁড়াইয়া সেই ওজনের স্বর্ণরৌপ্যাদি ব্রাহ্মণদিগকে দান করিয়াছিলেন।

নবকৃষ্ণ কতিপয় বৎসর পরে তাঁহার বাৎসরিক পিতৃমাতৃ শ্রাদ্ধ করিবার বিপুল আয়োজনে প্রবৃত্ত হইলেন। সুদূর হরিদ্বার বদরিকাশ্রম হইতে মণিপুর পর্য্যন্ত এবং নেপাল হইতে কুমারিকা পর্য্যন্ত যাবতীয় শাস্ত্রজ্ঞ মহামহোপাধ্যায় পণ্ডিতগণকে নিমন্ত্রণ করিয়াছিলেন। ঢাকা হইতে প্রসিদ্ধ কর্ম্মকার আনাইয়া বিশুদ্ধ স্বর্ণ দ্বারা দুইটী "দানসাগর" নির্ম্মাণ করাইলেন। মণিমুক্তাখচিত মহার্ঘ চন্দ্রাতপ কাশ্মীর হইতে নির্ম্মিত হইয়া আসিল। শ্রাদ্ধের বিপুল আয়োজন হইল, নিরূপিত দিবসে পণ্ডিতগণ আসিয়া উপস্থিত হইলেন। কিন্তু নবকৃষ্ণের দিন ফুরাইয়া আসিল। কঠোর পরিশ্রমে তিনি অতিশয় রোগাক্রান্ত হইয়া পড়িলেন। ক্রমে রোগ কঠিনতর হইল এবং পরিশেষে ১২১৩ সালে নবকৃষ্ণ চলিয়া গেলেন। ইহার পত্নী অন্নপূর্ণা দেবীও অনুমৃতা হইলেন।

পিতার আরব্ধ কার্য্যের ভার অষ্টাদশ বর্ষীয় পুত্র কালীকুমারের হাতে পড়িল। তিনি দুর্ব্বিসহ পিতৃ-মাতৃ-শোকরাশি ভস্মাবচ্ছন্ন অগ্নিবৎ হৃদয়মধ্যে নিহিত রাখিয়া এই মহৎ কার্য্য অতি সুচারুরূপে সম্পাদন করিলেন। এবং

সমাগত পণ্ডিতবর্গকে প্রচুর পরিমাণে অর্থ প্রদান করিয়া বিদায় করিলেন। কালীকুমারের দানে ও সদ্ব্যবহারে নিমন্ত্রিত ভদ্রমণ্ডলী আশাতিরিক্ত সন্তুষ্ট হইয়াছিলেন এবং তাঁহাকে যথেষ্ট আশীর্ব্বাদ পূর্ব্বক সকলে প্রস্থান করিলেন। ভট্ট কবিগণের সুললিত কবিতায় কালীকুমারের কীর্ত্তিগাঁথা অদ্যাপি এতদঞ্চলে গীত হইয়া থাকে।

সংসারে প্রবেশ করিয়া কালীকুমার চারি বৎসর মাত্র জীবিত ছিলেন। সহসা দুশ্চিকিৎস্য 'নিউমোনিয়া' (Pneumonia) রোগে আক্রান্ত হইয়া পড়েন। রোগের প্রকোপ উত্তরোত্তর বৃদ্ধি হইলে কালীকুমার বুঝিলেন যে তাঁহার সময় ফুরাইয়া আসিয়াছে। পত্নী হরসুন্দরী স্বামীর পদপ্রান্ত হইতে মুহূর্ত্তের জন্যও স্থানান্তরিত হইতেন না। প্রেম, ভক্তি, প্রীতির মূর্ত্তিমতী প্রতিকৃতি সতী হরসুন্দরীর বদন মণ্ডলে এক অপূর্ব্ব জ্যোতিঃ সর্ব্বদাই ফুটিয়া থাকিত। পতিভক্তিতে এই ষোড়শবর্ষীয়া রমণীর হৃদয়-খানি পরিপূর্ণ ছিল। স্বামীর মৃত্যু সন্নিকট জানিয়া সাধ্বী হরসুন্দরী মুহূর্ত্তের জন্যও হতাশ হইলেন না, বরং অধিকতর উৎসাহের সহিত স্বামীর পরিচর্য্যা করিতে প্রবৃত্তা হইলেন।

একদা নিশীথ সময়ে যখন সকলে সুষুপ্তির ক্রোড়ে বিরামলাভ করিতে-ছিলেন, তখন পতিসেবাপরায়ণা সাধ্বী রোগক্লিষ্ট স্বামীকে বলিলেন "বহুজন্ম তপস্যার ফলে তোমা হেন স্বামীরত্ন পাইয়াছি, তোমার প্রসাদে এই অল্প দিনেই অশেষ সুখ সম্ভোগ করিয়াছি। এতদিন আমার কোন সাধই অপূর্ণ রাখ নাই, আজ একটী প্রার্থনা পূর্ণ করিতে হইবে।" হরসুন্দরীর হৃদয় তখন রুদ্ধ হইয়া আসিতেছিল, কিন্তু তাহা দমন করিয়া তিনি স্বামীর অনুমতি প্রতীক্ষায় উদ্‌গ্রীব হইয়া হীনপ্রভ বদনের প্রতি চাহিয়া রহিলেন। কালীকুমার ক্ষীণ কণ্ঠে বলিতে লাগিলেন "তোমার ন্যায় সাধ্বী রমণী-রত্ন লাভ করা কয়জনের অদৃষ্টে ঘটে জানিনা। মনে বড় দুঃখ রহিল যে তোমাকে অনাথিনী করিয়া চলিলাম। এতদিন হৃদয় ঢালিয়া তোমাকেই ভালবাসিয়াছি; তোমাকে আমার কিছুই অদেয় নাই, অকপট চিত্তে তোমার প্রার্থনা জ্ঞাপন কর।" হরসুন্দরী উচ্ছ্বসিত কণ্ঠে বলিলেন "আমি তোমার সহধর্ম্মিণী; সুখে দুঃখে, বিপদে, সম্পদে চিরদিনই তোমার সহচরী, তুমি চলিয়া গেলে আমি কিছুতেই জীবন ধারণ করিতে পারিব না, অনুমতি

দাও, দাসীও তোমার সহগামিনী হইবে।" উচ্ছ্বসিত বাষ্পরাশি তরল হইয়া হরসুন্দরীর দু'নয়নে ছাপাইয়া পড়িল। কালীকুমার এই ষোড়শ বর্ষীয়া যুবতীর মুখে এবম্বিধ বাক্য শুনিয়া আশ্চর্য্যান্বিত হইলেন এবং প্রথমতঃ তাঁহাকে এ কঠোর সংকল্প পরিত্যাগ করিতে বলিলেন; কিন্তু যখন দেখিলেন যে সতীর প্রতিজ্ঞা পর্ব্বতবৎ অটল, তখন কালীকুমার দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া অনুমতি প্রদান করিলেন। হরসুন্দরীর বদনমণ্ডল মেঘমুক্ত চন্দ্রমার ন্যায় উজ্জ্বল হইয়া উঠিল, এবং হর্ষ চিত্তে স্বামীর চরণযুগল বক্ষে ধরিয়া ধ্যানস্তিমিতনেত্রে বসিয়া রহিলেন। পরদিন কালীকুমার বাইশ বৎসর বয়সে ইহলোক পরিত্যাগ করিয়া গেলেন। সকলে শব লইয়া শ্মশানে গেল, অনতিবিলম্বে তথায় সর্ব্বাবরণভূষিতা আলুলায়িতকুন্তলা একটী জ্যোতির্ম্ময়ী দেবীমূর্ত্তি উপনীতা হইলেন। হরসুন্দরী তদবস্থায় তথায় সমাগতা হইয়া সর্ব্বজনসমক্ষে স্বামী-সহগমনের অভিপ্রায় জ্ঞাপন করিলেন। সহসা চারিদিকে হাহাকার উত্থিত হইল। সতীকে প্রতিনিবৃত্ত করিবার জন্য কুলগুরুপ্রমুখ বৃদ্ধগণ নানাপ্রকার চেষ্টা করিলেন, কিন্তু কিছুতেই সতীর মন টলিল না। সিন্ধুর উদ্দেশে বেগবতী স্রোতস্বিনীর গতিরোধ করিতে সকল চেষ্টা ব্যর্থ হইল। প্রভাতে কুলগুরু আবার বলিলেন "মা, তোমার স্বামী পোষ্যপুত্র গ্রহণ করিবার আদেশ করিয়াছিলেন, তুমি পোষ্য গ্রহণ না করিয়া সহমৃতা হইলে তোমার বিপুল সম্পত্তি কে রক্ষা করিবে?" সতী তাহাতে স্বীকৃতা হইয়া বলিলেন "আপনারা অবিলম্বে সর্ব্বগুণসম্পন্ন একটী পুত্র আনয়ন করুন, আমি ঐ সময় পর্য্যন্ত অপেক্ষা করিতে প্রস্তুত আছি।" সতীর আদেশানুসারে পুত্র অন্বেষণার্থে লোক বাহির হইল। একদিন দুইদিন করিয়া ছয়দিন কাটিয়া গেল। মৃতদেহ পচিয়া গেল, অসংখ্য কীট উদ্ভূত হইয়া শব ছাইয়া ফেলিল। সতী এই কয়দিন কোন খাদ্যদ্রব্য স্পর্শ করিলেন না; কেবল সূর্য্যাস্তের অত্যল্প পূর্ব্বে মৃতদেহের বৃদ্ধাঙ্গুষ্ঠ ধৌত করিয়া সেই জল পান করিতেন। সপ্তম দিবসে আনীত একটী শিশু পুত্রকে যথাশাস্ত্র পোষ্যরূপে গ্রহণ করিয়া তিনি স্বীয় কণ্ঠদেশ হইতে বহুমূল্য মুক্তাহার * পুত্রকে প্রদান করিলেন,

* অদ্যাপি এই বহুমূল্য হার আমাদের বাড়ী বর্ত্তমান আছে।

পরিশেষে শিরশ্চুম্বন করিয়া আশীর্ব্বাদ করিলেন "বাপ, তুমি যে বংশে আসিয়াছ, আশীর্ব্বাদ করি সেই বংশের উপযুক্ত সন্তান হও।"

আমরা যে সময়ের কথা বলিতেছি তখন সতীদাহ-প্রথা নিবারণের চেষ্টা চলিতেছিল। সতীর অনিচ্ছায় কেহ তাহাকে দগ্ধ না করে ইহা দেখিবার জন্য প্রত্যেক জিলার ম্যাজিষ্ট্রেট বিশেষভাবে আদিষ্ট হইয়াছিলেন। কীর্ত্তিপাশার এই সংবাদ বরিশালে পৌঁছিলে তত্রত্য ম্যাজিষ্ট্রেট, পুলিশ সাহেব প্রমুখ কয়েকজন সাহেব তথায় আগমন করেন। সাহেবগণ শ্মশানক্ষেত্রে উপস্থিত হইয়া দেখিলেন অগ্নির ন্যায় তেজস্বিনী আলুলায়িত-কুন্তলা মূর্ত্তিমতী সতী সহাস্যবদনে মৃত্যুর জন্য অপেক্ষা করিতেছেন। সাহেবগণ যুগপৎ বিস্মিত ও দুঃখিত হইয়া সতীকে প্রতিনিবৃত্ত হইতে বারংবার অনুরোধ করিলেন। সতী কিছুতেই ফিরিলেন না। অতঃপর চিতা সজ্জিত হইল হরসুন্দরী স্নাতা হইয়া ক্রমে ক্রমে গাত্রস্থিত অলঙ্কারগুলি একে একে সমাগতা সধবা রমণীদিগকে বিলাইয়া দিলেন, তারপর সকলের নিকট হাস্যমুখে বিদায় লইয়া ধীরে ধীরে স্বামীর পার্শ্বে শয়ন করিলেন। চিতায় অগ্নি প্রদত্ত হইল। ধু ধু করিয়া অগ্নিরাশি জ্বলিয়া উঠিল। হরিধ্বনির গম্ভীর রবের সহিত অচিরে পুণ্যময় দেহ দুইটী ভস্মাবশেষ হইয়া গেল। সমাগত সাহেবগণ এবম্বিধ অলৌকিক কাণ্ড স্বচক্ষে প্রত্যক্ষ করিয়া অশ্রুমোচন করিতে করিতে প্রস্থান করিলেন। ১২৩৫ সনের জ্যৈষ্ঠ মাসের শেষভাগে সতীশিরোমণি স্বামীসহ অক্ষয় স্বর্গ ভোগ করিবার জন্য মহাপ্রস্থান করিলেন।

রাজকুমার বৈষ্ণবধর্ম্মপরায়ণ নিষ্ঠাবান্ হিন্দু ছিলেন। প্রতিদিন সন্ধ্যার পর তিনি ভক্তিচিত্তে গীতা অধ্যয়ন করিতেন এবং মাঝে মাঝে ভক্ত বৈষ্ণবগণের সঙ্গে হরিনাম-কীর্ত্তনে মাতিয়া থাকিতেন; সংসারের প্রতি বিশেষ দৃষ্টি দিতে পারিতেন না। এদিকে অবসর পাইয়া কতিপয় বিদ্রোহী কর্ম্মচারী জমীদারী আত্মসাৎ করিবার প্রয়াস পাইতে লাগিল।

অতি অল্প বয়সেই রাজকুমার ইহলোক পরিত্যাগ করেন। ইনি একটা কঠিন ব্যাধিতে প্রায় অনেক সময়ই মূর্চ্ছিত হইয়া পড়িতেন। এই রোগেই ইঁহার মৃত্যু হয়। ইঁহার মৃত্যুর এক বৎসরের মধ্যেই ইঁহার পত্নীর মৃত্যু হয়। কেহ কেহ বলেন যে বিষপ্রয়োগে রাজকুমারের মৃত্যু হইয়াছিল।

রাজকুমারের মৃত্যুকালে আমার পিতৃদেবের বয়স ছয় বৎসর মাত্র। শত্রুরা অবসর পাইয়া স্বীয় স্বীয় অভীষ্টসাধনে যত্নবান হইল। অতি শৈশবে পিতৃমাতৃস্নেহ হইতে বঞ্চিত হইয়া পিতৃদেব চিরবিশ্বস্ত অনুচর রাজচন্দ্র ভদ্র দ্বারা পালিত হইতে লাগিলেন। এই ভদ্র মহাশয় শত্রুদিগের ষড়যন্ত্র পূর্ব্বেই বুঝিয়াছিলেন, তাই রাজকুমারের মৃত্যুর অব্যবহিত পর হইতেই একমুহূর্ত্ত কালও তাঁহাকে নয়নান্তরাল করেন নাই।

রাজকুমারের পত্নীর মৃত্যুসংবাদ প্রচারিত হইবা মাত্র সদাশয় ম্যাজিষ্ট্রেট বাহাদুরের আদেশানুসারে বরিশালের ডেপুটী ম্যাজিষ্ট্রেট মিঃ রেলী তৎক্ষণাৎ কীর্ত্তিপাশায় আগমন করেন। তিনি আসিয়া সমস্ত অস্থাবর সম্পত্তির একটী তালিকা করিয়া অন্যান্য স্থাবর সম্পত্তি কোর্ট অব্ ওয়ার্ডস্এর (Court of Wards) অধীনে আনিবার জন্য হুকুম প্রদান করতঃ পিতৃদেবকে সঙ্গে লইয়া বরিশাল চলিয়া আসেন। মহাত্মা রেলী সাহেব আমার পিতৃদেবের ও জমীদারীর সম্যক্ অবস্থা জ্ঞাপন করিয়া আমাকে এক বিস্তৃত চিঠি লিখিয়াছিলেন। পাঠকবর্গের কৌতূহল নিবারণ করিবার জন্য তাহার কতকাংশের বঙ্গানুবাদ নিম্নে প্রদান করিলাম।

"আমি যখন তোমাদের বাড়ী পৌঁছিয়াছিলাম, তখন বেলা দশটার অধিক হয় নাই। সিংহদ্বার দিয়া পুর-প্রবেশ করিলে পর প্রথমতঃ কয়েকজন কর্ম্মচারী আমাকে সেলাম করিলেন। আমি তোমার পিতামহের বৈঠকখানায় পৌঁছিয়া দেখিলাম যে, ঘরের বারান্দায় অনেকগুলি খট্টার উপর সামান্য মাদুরের বিছানা রহিয়াছে। ঘরের মধ্যে একটা প্রকাণ্ড কাষ্ঠ নির্ম্মিত চাবি-বন্ধ সিন্দুক রহিয়াছে। আমি চাবি চাহিলে পর * * * আমাকে চাবি দিলেন না। তারপর কামার ডাকিয়া তালা ভাঙ্গিয়া আমি সর্ব্বসমক্ষে সেই সিন্দুক উদঘাটন করতঃ নগদ টাকা যাহা ছিল, তাহা গণিয়া তোড়া বন্ধনপূর্ব্বক গবর্ণমেণ্টের সিলমোহর করিয়া আমার বিশ্বস্ত পেস্কারের নিকট দিলাম। তোমার পিতাকে সে পর্য্যন্ত আমি দেখিতে পাই নাই, আমি তাহাকে দেখিতে চাহিলাম। অনতিবিলম্বে রাজু তাহাকে কোলে করিয়া আমার নিকট আনিল। তোমার পিতার বাহ্য চেহারা দর্শনে আমার যুগপৎ ক্রোধ এবং কষ্ট উপস্থিত হইল। তাহার সমস্ত শরীর অতিশয় শীর্ণ, পেট উঁচু এবং তাহাতে কাল কাল বড় শিরাসমূহ

স্ফীত। অঙ্গের বর্ণ কালিমা প্রাপ্ত হইয়াছে, গায়ে হাত দিয়া দেখিলাম যে শরীর উষ্ণ। প্রকৃতপক্ষে তোমার পিতার তখন যে প্রকার অবস্থা ছিল, তাহাতে যে সে অচিরাৎ মৃত্যুমুখে পতিত হইত, তাহার আর কোন সন্দেহ ছিল না। আমি তারপর তোমাদের উত্তরের দ্বিতল কক্ষে গমন করিয়া দেখিলাম যে, কক্ষের প্রান্তভাগে একখানি মূল্যবান পালঙ্কোপরি সুন্দর শয্যা বিতান রহিয়াছে। ভাবিলাম, বোধ হয় তোমার পিতা ঐ শয্যায় শয়ন করিতেন। কিন্তু জিজ্ঞাসা করিয়া জানিতে পারিলাম যে, ঐ শয্যায় তোমাদের ইষ্টদেবতা ঠাকুরগণ শয়ন করিতেন। এই কথা জানিতে পারিয়া আমার বড়ই রাগ হইল। তখন প্রতীতি জন্মিল যে, নিশ্চয়ই * * * তোমার পিতাকে নিহত করিবার জন্য ভীষণ ষড়যন্ত্র করিয়াছে, নচেৎ কেন তাহাকে নীচের তলায় অন্ধকূপের ভিতর রাখিয়া, নিজেরা মহা সুখে দোতলায় বাস করিবে? আমি অবিলম্বে স্বহস্তে শয্যা নিম্নে নিক্ষেপ করিলাম। আমার রাগ দর্শনে, * * * অত্যন্ত ভীত হইয়া তৎক্ষণাৎ তথা হইতে প্রস্থান করিল। তারপর আমি তোমার পিতাকে জিজ্ঞাসা করিলাম 'তুমি আমার সঙ্গে যাইবে?' সে আমার আকৃতি এবং রাগ দর্শনে অত্যন্ত ভীত হইয়াছিল। তাই প্রথমে কিছুতেই স্বীকৃত হইল না। আমার নৌকায়, আমার ছেলেদের খেলিবার কয়েকটা পুতুল ছিল; আমি তাহা আনাইয়া তোমার পিতাকে দিলাম। সে তখন মহাহর্ষান্বিত হইয়া, ধীরে ধীরে আমার ক্রোড়ে আসিল। শেষে আমি জিজ্ঞাসা করিলাম যে, এখন আমার সহিত যাইতে প্রস্তুত কিনা। তোমার পিতা প্রফুল্লবদনে স্বীকৃত হইল, কিন্তু রাজুকে কিছুতেই ছাড়িল না। রাজু, তোমার একজন জ্ঞাতি, তোমার পিতার মাতামহ এই কয়েকজন মাত্র সঙ্গে লইয়া তৎক্ষণাৎ তোমার পিতাকে আমার নৌকায় লইয়া আসিলাম। নৌকা খুলিবার সময় দেখিলাম যে, তীর হইতে কতকগুলি ঢাল-সড়কিওয়ালা লোক, আমার নৌকা আক্রমণ করিতে আসিতেছে। আমার সঙ্গে কয়েক জন কনেষ্টবল ছিল মাত্র। আমি একটা রিভলভার (Revolver) হাতে লইয়া নৌকার ছাদের উপর উঠিলাম। আমার হাতে বন্দুক দেখিয়া, ঢাল-সড়কিওয়ালার দল পিছে হটিল। আমি বিশেষ অনুসন্ধান করিয়া জানিতে পারিয়াছিলাম যে এই অস্ত্রধারী লোক * * *

প্রেরিত। আমার নিকট হইতে তোমার পিতাকে লইয়া যাওয়াই তাহাদের উদ্দেশ্য ছিল। আমার স্বর্গগত সহধর্ম্মিণী তোমার পিতাকে পাইয়া অতিশয় যত্নপূর্ব্বক লালনপালন করিতে লাগিলেন। আমার অন্যান্য পুত্র কন্যাদিগকে তিনি যে প্রকার স্নেহ ও যত্ন করিতেন, তোমার পিতাকেও তদপেক্ষা ন্যূন আদর করিতেন না। বর্ত্তমানে যে দ্বিতল প্রকোষ্ঠে বরিশালের ম্যাজিষ্ট্রেট সাহেব কাছারী করেন, তোমার পিতা রাজুর সহিত ঐ ঘরে বাস করিতেন। কোন শত্রু কর্ত্তৃক রাত্রিতে তোমার পিতার প্রাণ বিনষ্ট না হয় এই জন্য আমার অনুমতি ক্রমে আটজন সঙ্গীনধারী কনেষ্টবল প্রহরীর কার্য্যে সর্ব্বদা দণ্ডায়মান থাকিত। এই প্রকার দুই তিন বৎসর তোমার পিতা বরিশালস্থ গভর্ণমেণ্ট স্কুলে বিদ্যাশিক্ষা করিয়া ঢাকায় গমন করিয়াছিলেন।”

সাহেবের ক্রোড়ে সুশিক্ষিত হইয়া উত্তরকালে সংসারক্ষেত্রে ইনি পাশ্চাত্য যুবজনোচিত কর্ম্মদক্ষতা, সুশৃঙ্খলতা, সৌন্দর্য্যানুরাগ ও নিয়মপরায়ণতা প্রভৃতি গুণের যে পরিচয় প্রদান করিয়াছিলেন তাহা অতীব প্রশংসনীয়। প্রাপ্তবয়স্ক না হওয়া পর্য্যন্ত পিতৃদেব ‘নাবালক বাবু’ নামে অভিহিত হইতেন। * সংসারক্ষেত্রে প্রবেশ করিয়া তিনি পরগণা সেলিমাবাদের জমীদারীর একাংশ ক্রয় করেন।

স্বকীয় গ্রামবাসী ভদ্রলোকগণের সন্তানসন্ততির শিক্ষার সুবিধার্থ সুশিক্ষিত পিতৃদেব নানাবিধ বাধা বিঘ্ন অতিক্রম করিয়া ১৮৬৩ খৃঃ অব্দে ১লা জানুয়ারী একটী মধ্য-ইংরাজী স্কুল স্থাপন করিলেন।† যদিও প্রথমতঃ গ্রামবাসিগণের কাছে কোন সহানুভূতি পাইলেন না, তথাপি অচিরেই ইহা দ্বারা সুফল ফলিয়া উঠিল। ইহার পর দরিদ্র গ্রামবাসিগণের সুবিধার জন্য নিজব্যয়ে ১৮৭২ খৃঃ অব্দে একটী সুবৃহৎ দাতব্য চিকিৎসালয় স্থাপন করেন।

পিতৃদেব বহুগুণসম্পন্ন ছিলেন। তাঁহার চরিত্রে পরহিতৈষণা, কর্ত্তব্যপরায়ণতা, নিয়মানুবর্ত্তিতা, লোকপ্রিয়তা ও সৌন্দর্য্যপরায়ণতা সম্যক্‌রূপে প্রতিফলিত হইয়াছিল। ১২৮৩ সনে ৩রা অগ্রহায়ণ তাঁহার মৃত্যু হয়।

---

* তৎকালে এই নামটী সমগ্র বাকলায় প্রচলিত ছিল।

† গত ১৯০৩ খৃঃ অব্দে ২২শে জানুয়ারী এই বিদ্যালয় উচ্চ ইংরাজী বিদ্যালয়ে পরিণত হইয়াছে।

পিতৃদেবের মৃত্যুর পর আম্রা চারিভ্রাতা নাবালক ছিলাম, তাই মাতৃদেবী স্বহস্তে জমীদারীর ভার গ্রহণ করিলেন। তিনি অসাধারণ অধ্যবসায় এবং ন্যায়পরায়ণতার সহিত কার্য্য নির্ব্বাহ করিতে লাগিলেন। তিনি অত্যন্ত তেজস্বিনী ও দয়াবতী ছিলেন।

রায়েরকাঠীর রাজা মাধবনারায়ণ আমাদের ষ্টেটের দশ হাজার টাকা ঋণী হইয়াছিলেন। এই টাকা সম্যক্ আদায় করিতে হইলে তাঁহার জমীদারী বিক্রয় না করিলে সঙ্কুলন হইবার সম্ভাবনা ছিল না; কারণ তখন তাঁহাদের জমীদারীর অবস্থা অত্যন্ত শোচনীয় ছিল। তিনি কৃপাপ্রার্থী হইয়া মাতৃসন্নিধানে আগমন করিলেন। জননী প্রকৃতই দয়াময়ী ছিলেন, তিনি সাহ্লাদে রাজাকে সেই দশ হাজার টাকা হইতে মুক্তি প্রদান করিয়া খতখানা ছিঁড়িয়া ফেলিলেন। মাধবনারায়ণ যতকাল জীবিত ছিলেন তত কাল পর্য্যন্ত এই উপকার বিস্মৃত হন নাই। তিনি সর্ব্বসমক্ষে মাতৃদেবীর এই অসীম কীর্ত্তিপ্রকাশ করিয়া তাঁহাকে সাধুবাদ প্রদান করিতেন।

পূর্ব্বেই বলা হইয়াছে যে কালাচাঁদ পত্নীর প্ররোচনায় পোষ্যপুত্র গ্রহণ করিয়াছিলেন। চন্দ্রকুমারকে যখন পোষ্যপুত্র গ্রহণ করা হয়, তখন তাঁহার বয়ঃক্রম একবৎসর কি দুইবৎসরের অধিক নহে। তিনি বয়ঃপ্রাপ্ত না হওয়া পর্য্যন্ত তাঁহার মাতা তারিণী চৌধুরাণী এবং ভগ্নীপতি বিষয়-সম্পত্তি রক্ষণাবেক্ষণ করিতেন।

তারিণী চৌধুরাণীর স্বর্গারোহণের পর চন্দ্রকুমার স্বয়ং বিষয়কার্য্যের ভার গ্রহণ করিলেন, কিন্তু তিনি অত্যন্ত সরল ছিলেন বলিয়া বৈষয়িক কুটিলতা বুঝিতে সমর্থ হইতেন না। তাঁহার সহধর্ম্মিণী অত্যন্ত তেজস্বিনী এবং বুদ্ধিমতী রমণী ছিলেন। চন্দ্রকুমারকে বৈষয়িক কার্য্যে অসমর্থ দেখিয়া, কর্ম্মচারিগণ নানা প্রকার চাতুরী দ্বারা অর্থাপহরণ করিতে লাগিল। চন্দ্রকুমারের স্ত্রী এই সমস্ত জানিতে পারিয়া, স্বহস্তে কর্ত্তৃত্বভার গ্রহণ করিলেন। তাঁহার বৈষয়িক বুদ্ধি এবং তেজস্বিতা প্রশংসা যোগ্য। নিজ হস্তে বিষয় কার্য্যের ভার গ্রহণ করিয়া, তিনি অনেক সম্পত্তি বৃদ্ধি করিয়াছিলেন। চন্দ্রকুমারের কোন পুত্র হইল না দেখিয়া পোষ্যপুত্র গ্রহণ করা হয়। শশিকুমার চন্দ্রকুমারের পোষ্যপুত্র।

শশিকুমার বৈষয়িক কার্য্যভার গ্রহণ করিয়া, স্বীয় সম্পত্তির শ্রীবৃদ্ধি সাধন করিয়াছিলেন। তিনি কৃতবিদ্য, বুদ্ধিমান এবং সদ্বক্তা ছিলেন; ইংরাজী এবং বাঙ্গালা লেখাপড়ায় পারদর্শিতা লাভ করিয়াছিলেন। সঙ্গীতশাস্ত্রে, তিনি অতিশয় ব্যুৎপন্ন ছিলেন; পাখোয়াজ এবং তবলা বাজাইতে রায়েরকাঠীর রাজবংশের অন্যতম বংশধর রাজা নরনারায়ণ রায় মহাশয়ের পর তাঁহার ন্যায় বাখরগঞ্জ জিলায় আর কেহ ছিলেন কি না সন্দেহ। শশিকুমার একজন সঙ্গীত রচয়িতা ছিলেন; তাঁহার প্রণীত হরিসঙ্কীর্ত্তনগুলি বড়ই মধুর এবং হৃদয়গ্রাহী।

বাসণ্ডার মহলানবীশগণ এই জিলায় বৈদ্য জমীদারগণের মধ্যে বিশেষ প্রসিদ্ধ। এই বংশের জয়দেব মহলানবীশের কন্যা রামমালার সহিত কীর্ত্তিপাশার মহাত্মা রাজারাম সেনের বিবাহ হইয়াছিল এবং এই সূত্রে জয়দেবের চারিপুত্র ও পৌত্র কিশোরচন্দ্র কীর্ত্তিপাশার জমীদারের অধীনে কার্য্য করিতেন। কিশোরচন্দ্রের তৃতীয় পুত্র জগবন্ধু অত্যন্ত সদাশয় ও পরোপকারী ছিলেন; জনসাধারণের অশেষবিধ উপকার সাধন করিয়া তাহাদের আশীর্ব্বাদভাজন হইয়াছিলেন। তাঁহার পুত্র যোগেশচন্দ্রের নাম উল্লেখযোগ্য।

পুরাতন বাটীর কালীকুমার সেন মহাশয় ঢাকা নবাব বাহাদুরের দেওয়ানী কার্য্য করিতেন, তদ্বারা বিপুল সম্পত্তির অধিকারী হইয়া খ্যাতি লাভ করিয়াছিলেন। তিনি অত্যন্ত কর্ম্মঠ, ন্যায়পরায়ণ এবং বিচক্ষণ ছিলেন। বর্ত্তমানে তাঁহার বংশধরগণই বাসাণ্ডার জমিদারগণের অন্যতম।

পরবর্ত্তী জমীদারগণের মধ্যে চন্দ্রনাথ সেনের নাম বিশেষ উল্লেখযোগ্য; ইনি নিজ ব্যয়ে বরিশালে একটী 'কলেরা ওয়ার্ড' স্থাপন করিয়া যশস্বী হইয়াছিলেন। বর্ত্তমান সময়ে তাঁহার ভ্রাতুষ্পুত্র উপেন্দ্রনাথ যোগ্যতার সহিত জমীদারী রক্ষণাবেক্ষণ করিতেছেন।

পরাক্রান্ত মহলানবীশবংশের বাসস্থান বলিয়াই বাসণ্ডার প্রধান গৌরব নহে। বাসণ্ডা বঙ্গভাষার গৌরব চণ্ডীচরণ সেনের জন্মভূমি। ইনি ও ইঁহার কন্যা শ্রীমতী কামিনী সাহিত্যসমাজে দুইটী অনন্যসাধারণ প্রতিভা। ইঁহার দ্বিতীয়া কন্যা শ্রীমতী যামিনী এল্, এম্, এস্, পাশ করিয়া এই জিলার বিশেষ গৌরব বর্দ্ধন করিয়াছেন। ইঁহাদের সম্যক্ বিবরণ স্থানান্তরে উল্লেখ করিব।

বাসণ্ডার গ্রাম্যদৃশ্যটী অতীব মনোরম। দেখিলেই মনে হয় যেন প্রকৃতি-রাণী বনরাজিবেষ্টিত হইয়া তাঁহার সৌন্দর্য্যসম্ভার ঢালিয়া রাখিয়াছেন।

কেওরার চৌধুরীবংশ পোনাবালিয়ার বিখ্যাত জমীদারবংশের শাখা মাত্র। সেনভূমিপতি রাজা শ্রীহর্ষ সেনের অন্যতম বংশধর রামকৃষ্ণ সেন বিদ্যার্ণব এই বংশ বাকলায় প্রতিষ্ঠিত করেন।* রামকৃষ্ণ হাবিলী সেলিমাবাদের জমীদার নরেন্দ্র রায় গুপ্ত চৌধুরীর শিবদা ও সারদা নাম্নী কন্যাদ্বয়ের পাণিগ্রহণ করিয়া পোনাবালিয়ার সন্নিহিত দেউরী গ্রামে বাস স্থাপন করিয়াছিলেন। তাঁহার পাঁচ পুত্র গোপীবল্লভ,† রাজীবলোচন বিশারদ, শ্রীরাম, রামজীবন ‡ ও গোবিন্দ। শ্রীরাম ও গোবিন্দই যথাক্রমে পোনাবালিয়া ও কেওরার চৌধুরীগণের আদিপুরুষ। শ্রীরামের কীর্ত্তিমান বংশধরগণের বিস্তৃত বিবরণ হাবিলী সেলিমাবাদের ইতিহাসে প্রদত্ত হইবে, গোবিন্দের বংশধরগণের বিবরণ নিম্নে প্রদত্ত হইল।

গোবিন্দ মাতামহের (নরেন্দ্র চৌধুরীর) স্বর্গারোহণের পর তাঁহার সম্পত্তির একাংশ প্রাপ্ত হইয়াছিলেন। তাঁহার তিন পুত্র নারায়ণ, মধুসূদন ও জনার্দ্দন। গোবিন্দের পুত্রগণ পৈত্রিক সম্পত্তি রক্ষণাবেক্ষণে সমর্থ হন নাই। নবাব মুর্শিদকুলিখাঁর কঠোর শাসনে তাঁহারা জমীদারী ইস্তাফা দিতে বাধ্য হইয়াছিলেন।

জমীদারী ইস্তাফা প্রদান করিয়া গোবিন্দের সন্তানগণ কেওরা গ্রামে আগমন করেন। রামকৃষ্ণ বিদ্যার্ণবের ভ্রাতুষ্পুত্র রমাপতি সেন কবিবল্লভ পূর্ব্বেই কবিকঙ্কণ গুপ্তের কন্যা বিবাহ করিয়া এই স্থানে আগমন করিয়াছিলেন। এইক্ষণে গোবিন্দের সন্তানগণ আসিয়া কবিবল্লভবংশের সহিত মিলিত হইলেন। গোবিন্দের বংশধরগণ বুদ্ধিবলে নূতন ভূসম্পত্তি অর্জ্জন করিয়া প্রনষ্ট গৌরব উদ্ধারে বহুল পরিমাণে কৃতকার্য্য হন। বর্ত্তমান সময়ে কেওরার চৌধুরীগণ সেলিমাবাদ পরগণার একটী শ্রেষ্ঠ জমীদার বংশ বলিয়া পরিচিত। ইঁহাদের ও রামকৃষ্ণের ভ্রাতুষ্পুত্র রমাপতি সেন কবিবল্লভের সংক্ষিপ্ত বংশতালিকা নিম্নে প্রদত্ত হইল।

---

* তপ্পে হাবিলী সেলিমাবাদ দ্রষ্টব্য।

† কুলকাঠী ও বারইকরণের চৌধুরীগণের আদিপুরুষ।

‡ দেউরীর চৌধুরীগণের আদিপুরুষ।




গোবিন্দের প্রপৌত্রতনয় কালীপ্রসাদ চৌধুরী পাড়েরহাট, গারুড়িয়া প্রভৃতি কয়েকটী জমীদারীর বরিশালস্থ প্রধান কার্য্যাধ্যক্ষ ছিলেন। তাঁহার কনিষ্ঠ ভ্রাতা রামহৃদয় ওকালতি করিতেন। ভ্রাতৃদ্বয় প্রভূত অর্থ ও ভূসম্পত্তি অর্জ্জন করিয়া নিজ গ্রামের শ্রীবৃদ্ধি সাধন করিয়াছিলেন। পূর্ব্বে কেওরায় লোক সংখ্যা নিতান্ত অল্প ছিল। কালীপ্রসাদ ব্রহ্মোত্তর এবং বৃত্তি প্রভৃতি প্রদান করতঃ ব্রাহ্মণ, কায়স্থ প্রভৃতি নানাজাতীয় অনেক লোক আনয়ন করিয়া অধিবাসী সংখ্যা বৃদ্ধি করিয়াছিলেন। তিনি লোকহিতার্থ নিজ গ্রামে একটী অতিথিশালা প্রতিষ্ঠিত করেন। কমিশনার বাহাদুর

* ইঁহারা তিন ভাই মথুরানাথ, যদুনাথ, উপেন্দ্রনাথ।

তাঁহার বহুবিধ সৎকার্য্যদর্শনে প্রীত হইয়া, সুন্দরবনস্থিত সুতালড়ী, গজালিয়া প্রভৃতি সাতটী চক তাঁহাকে পাট্টা প্রদান করেন। এই সকল স্থান আবাদের নিমিত্ত কালীপ্রসাদের ভ্রাতুষ্পুত্র গুরুচরণ ব্রতী হইলেন। বহু বৎসর অক্লান্ত পরিশ্রমের পর, গুরুচরণ আরব্ধ কার্য্যে সাফল্য লাভ করেন। অগ্রজের দৃষ্টান্তে রামহৃদয়ও সুতালড়ীতে একটী অতিথিশালা স্থাপন করেন। তিনি দশ গণ্ডা জমীদারী ক্রয় করিয়াছিলেন। তাঁহার স্বর্গারোহণের পর কালীপ্রসাদের পুত্র স্বনামখ্যাত নবীনচন্দ্র রায় চৌধুরী দশ গণ্ডা অংশ ক্রয় করেন। নবীনচন্দ্র অত্যন্ত অধ্যবসায়ী, কার্য্যদক্ষ ও সামাজিক লোক ছিলেন। পিতা, পিতৃব্য ও জ্যেষ্ঠতাতভ্রাতা গুরুচরণের মৃত্যুর পর তিনি একাকী সমস্ত বিষয়ের তত্ত্বাবধান করিতেন। তিনি স্থানীয় অধিবাসিগণের সুশিক্ষার নিমিত্ত কেওরায় একটী মধ্য-ইংরাজী বিদ্যালয় স্থাপন করেন এবং অবস্থানুসারে অর্থ সাহায্য করিয়া দরিদ্র ছাত্রদিগের শিক্ষার পথ সুগম করিয়া দিয়াছিলেন।

রামকৃষ্ণ বিদ্যার্ণবের ভ্রাতুষ্পুত্র রমাপতি সেন কবিবল্লভের বংশধরগণ সেলিমাবাদের ভূম্যাধিকারিগণের মধ্যে উল্লেখযোগ্য। এই বংশের চন্দ্রমোহন সেন বিশেষ প্রসিদ্ধ। চন্দ্রমোহনের বয়ঃক্রম যখন দ্বাদশ বৎসর তখন তাঁহার পিতৃবিয়োগ হয়। তাঁহার পিতৃস্বসা যশোদাদেবীর স্বামীও ঐ সময়ে লোকান্তরিত হন। পতির মৃত্যুর পর স্নেহময়ী যশোদা শিশুপুত্র গুরুদাস গুপ্তকে লইয়া পিতৃহীন ভ্রাতুষ্পুত্রের গৃহে আগমন করেন। প্রতিভাবলে চন্দ্রমোহন ও গুরুদাস অনেক ভূসম্পত্তি অর্জ্জন করিয়া শীঘ্রই গণ্যমান্য লোক হইয়া উঠিলেন। চন্দ্রমোহনের জ্যেষ্ঠ পুত্র মথুরানাথ সেন বি, এল্ বরিশাল ডিষ্ট্রিক্ট্ ও লোকাল বোর্ডের সদস্য পদে নিযুক্ত থাকিয়া বিবিধপ্রকার লোকহিতকর কার্য্যানুষ্ঠান দ্বারা যশস্বী হইয়াছেন।

জলাবাড়ীর বিশ্বাসবংশ বর্ত্তমানে এই জিলার কায়স্থ জমীদারগণের শীর্ষস্থানীয়। ইহাদের পূর্ব্বপুরুষ প্রাণনারায়ণ ও প্রতাপনারায়ণ রায়েরকাঠীর রাজসরকারে কার্য্য করিতেন। রাজা জয়নারায়ণের স্বর্গারোহণের পর যখন তাঁহার পুত্রচতুষ্টয়ের মধ্যে কলহ উপস্থিত হয়, তখন ইঁহারা জ্যেষ্ঠ শিবনারায়ণের পক্ষাবলম্বন করেন। রাজা শিবনারায়ণ, প্রাণ-

নারায়ণকে যথেষ্ট শ্রদ্ধা করিতেন। প্রাণনারায়ণও বিশেষ বিচক্ষণতার সহিত কর্ত্তব্যকার্য্য সম্পাদন করিয়া রাজানুগ্রহ লাভ করেন। এই সময়ে সেলিমাবাদের অনেক উর্ব্বর ভূমিখণ্ড অরণ্য ও বিলে সমাচ্ছন্ন ছিল; প্রাণনারায়ণ, রাজার নিকট এইরূপ কতিপয় স্থানের জিম্বা প্রার্থনা করিলেন। রাজা শিবনারায়ণ পূর্ব্বেই তাঁহার কার্য্যে সন্তুষ্ট ছিলেন সুতরাং অবিলম্বে তাঁহার প্রার্থনায় সম্মত হইলেন। এই সময় হইতেই জলাবাড়ীর জমীদারীর সূত্রপাত হয়। কথিত আছে প্রাণনারায়ণ যখন জলপথে সেলিমাবাদের পশ্চিম অঞ্চলে ভ্রমণ করিতেছিলেন, তখন একস্থানে কতকগুলি সুবর্ণমুদ্রা প্রাপ্ত হন। পূর্ব্বকালে বঙ্গের ধনাঢ্য ব্যক্তিগণ দস্যু তস্করের ভয়ে মৃত্তিকামধ্যে তাহাদের সঞ্চিত ধন রাখিতেন। প্রাণনারায়ণ সম্ভবতঃ এইরূপ কোন সঞ্চিত ধন প্রাপ্ত হইয়া থাকিবেন।

প্রাণনারায়ণের দুই পুত্র, কৃষ্ণসুন্দর ও দ্বারিকানাথ। দ্বারিকানাথের পাঁচ পুত্র, কালীনাথ, বৈকুণ্ঠনাথ, তারকনাথ, উপেন্দ্রনাথ এবং কৈলাশনাথ; ইঁহারা বর্ত্তমান সময়ে বিশেষ প্রতিপত্তির সহিত জমীদারী রক্ষণাবেক্ষণ করিতেছেন।

প্রাণনারায়ণের ভ্রাতা প্রতাপনারায়ণের বংশধরগণও বিশেষ সমৃদ্ধিশালী। ইঁহাদের মধ্যে শ্রীনাথ, ক্ষেত্রনাথ, হরিমোহন প্রভৃতির নাম বিশেষ উল্লেখযোগ্য। হরিমোহন একজন প্রসিদ্ধ উকীল। এই বিশ্বাসপরিবার বরিশাল জিলায় বিশেষ সমৃদ্ধিশালী।

আমড়াজুরীর দত্তগণ সেলিমাবাদের কায়স্থ ভূস্বামিগণের মধ্যে বিশেষ প্রসিদ্ধ। ইঁহাদের পূর্ব্বপুরুষ সর্ব্বপ্রথম 'নিমক মহালের' দারোগার কার্য্য করিতেন। পরে রায়েরকাঠীর রাজবংশের অধীনে কার্য্য গ্রহণ করেন। এই বংশের কাশীনাথ দত্ত বিশেষ উল্লেখযোগ্য। সেলিমাবাদ ব্যতীত সাহাজাদপুর পরগণায়ও ইঁহাদের ভূসম্পত্তি আছে। কাশীনাথের পুত্র হরনাথ দত্ত ঐতিহাসিকপ্রবর বেভারিজের সময়ে সাহাজাদপুর পরগণার একজন প্রধান অংশীদার ছিলেন।

সাতুরিয়ার মিঞাগণের পূর্ব্বপুরুষ সেখ সাহাবদ্দিন রায়েরকাঠীতে চাকরী করিতেন। ক্রমে ক্রমে তিনি রাজসরকার হইতে কতক তালুক প্রাপ্ত হইয়া সুক্তাগড় নামক স্থানে বাস করিতে আরম্ভ করেন। তিনি

একজন স্বধর্ম্মপরায়ণ নিষ্ঠাবান মুসলমান ছিলেন এবং এদেশে ফকির বলিয়া অভিহিত হইতেন। তঁহোর নয় পুত্র ছিল। তাঁহারা স্বীয় স্বীয় কৃতিত্বের পরিচয় প্রদান পূর্ব্বক সূক্তাগড় হইতে সাতুরিয়ায় বাসস্থান স্থাপন করেন এবং অনেক ভূসম্পত্তি সঞ্চয় পূর্ব্বক বিশেষ বিখ্যাত হইয়া পড়েন। পিতার জীবদ্দশায়ই উপযুক্ত পুত্রগণ জমীদারীর উন্নতিকল্পে যথেষ্ট ক্ষমতার পরিচয় প্রদান করেন।

এই সমৃদ্ধিশালী মিঞাগণের আদিপুরুষ সাজেদাঁ একজন ফকির ছিলেন। যখন স্বনামপ্রসিদ্ধ খাঞ্জেআলি এদেশে আগমন পূর্ব্বক বিবিধ লোকহিতকর কার্য্য করিতে আরম্ভ করেন, তখন সাজেদাঁ ফকির তাঁহার সহচর ছিলেন। এই উভয়ের মধ্যে অকৃত্রিম সৌহার্দ্দ ছিল, এবং উভয়ই অত্যন্ত সদাশয় ও পরোপকারী ছিলেন। খাঞ্জেআলির সহিত সাজেদাঁ এদেশে আগমন করিয়া বাগেরহাটের অন্তর্গত হাবেলী গ্রামে বাসস্থান স্থাপন করেন। এই স্থানে তাঁহার সন্তানসন্ততিগণও ফকিরি করিতেন। কতিপয় বৎসর পরে ঐ বংশের সাহাবদ্দিন রায়েরকাঠীতে চাকরী করিতে আরম্ভ করেন, এবং তাঁহার সময় হইতেই ইহাদের জমীদারীর পত্তন হয়।

এই বংশের দ্রোহতুল্লা ও আবদুল আজিজ অত্যন্ত ক্ষমতাশালী লোক ছিলেন, তাঁহাদের বিবিধ কার্য্যাবলী এখনও এ জিলার অনেক স্থানে প্রচলিত আছে। এই মুসলমান পরিবার বরিশাল জিলায় বিশেষ সম্মানিত; সায়েস্তাবাদের সম্ভ্রান্ত মীরগণের সহিত ইহাদের বৈবাহিক ক্রিয়াদি হইয়া থাকে। বর্ত্তমান সময়ে বিবি মেহেরেন্নেছা খাতুণের নাম বিশেষ উল্লেখ-যোগ্য। ইনি নিজ গ্রামের অনেক উন্নতি সাধন করিয়া বহুলোকের আশীর্ব্বাদের পাত্রী হইয়াছেন। ইঁহারই যত্নে ও অর্থব্যয়ে সাতুরিয়ায় পোষ্টাফিস, স্কুল ও দাতব্য চিকিৎসালয় প্রভৃতি স্থাপিত হইয়াছে। বর্ত্তমানে ইঁহার জামাতা, সায়েস্তাবাদের জমীদারবংশের অন্যতম বংশধর সৈয়দ ওবেদুল্লা সাতুরিয়ায় বাস করিতেছেন। ইনি পরোপকারী, বিনয়ী ও শিক্ষিত।

## ৫। হাবিলী সেলিমাবাদ।

এই পরগণা পূর্ব্বে সেলিমাদের অন্তর্গত ছিল। মিঃ বেভারিজ্ লিখিয়াছেন—This has evidently been formed out of pargana Selimabad. The word *havili* implies that the tract was stipendiary or demesne land of the Zemindar--that is, it was the land appropriated to his own use. অর্থাৎ তল্লে হাবিলী সেলিমাবাদ, সেলিমাবাদ হইতে গঠিত হইয়াছে। জমীদারের নিজ ব্যয় নির্ব্বাহার্থ এই স্থান নির্দ্দিষ্ট ছিল। অদ্যাপি ইহার নয় আনা অংশ সেলিমাবাদের জমীদারীর অন্তর্নিবিষ্ট রহিয়াছে।* অবশিষ্ট সাত আনা মূল সেলিমাবাদ হইতে বিচ্ছিন্ন হইয়া স্বতন্ত্র পরগণায় পরিণত হইয়াছে।

সৈদপুর পরগণা পূর্ব্বে হাবিলী সেলিমাবাদের অন্তর্গত ছিল। ভগীরথ সিং নামক জনৈক কাননগুই কর্ত্তৃক ইহা পৃথকীভূত হইয়া গিয়াছে।† অন্যথা এই পরগণার আকার দ্বিগুণ অপেক্ষাও বৃহৎ হইত। ইহার বার্ষিক রাজস্ব ১১০৫৫ ॥৶৬ পাই মাত্র।

ভারতপ্রথিত ত্র্যম্বকেশ্বর শিবলিঙ্গ ‡ এই পরগণায় শ্যামরাইল বা

* See partition papers of 1180 B. S.

† The pargana of Syedpur is said to have been formerly included in Havili Selimabad, and to have been separated from it through the influence of Bhagirath Singh, who was a kanungo.—Beveridge's History of Bakarganj, p. 124.

‡ ৬৫ পৃঃ দেখ। এই শিবলিঙ্গ নির্ম্মল কৃষ্ণপ্রস্তর নির্ম্মিত, দেখিতে বড়ই সুন্দর; কাশীধামেও নাকি এইরূপ সুশ্রী শিব দেখা যায় না। পোনাবালিয়া শিববাড়ী ৫১ পীঠের অন্তর্গত :—

সুগন্ধায়াং নাসিকামেদেবস্ত্র্যম্বকভৈরবঃ।
সুন্দরী সা মহাদেবী সুনন্দা তত্র দেবতা॥

অনেকের বিশ্বাস শিকারপুরের উগ্রতারাই এই শিবের শক্তি, স্থানীয় জমীদারগণ বলেন ইহার শক্তি তারা নহে, ষোড়শীর অন্তর্গত "সুন্দরী"।

প্রায় বিশ বৎসর হইল গোপাল চক্রবর্ত্তী নামক এক ব্রাহ্মণ এই স্থানে পাষাণময়ী কালিকামূর্ত্তি স্থাপন করেন। মাঘী সপ্তমী ও শিবরাত্রি প্রভৃতি পর্ব্বোপলক্ষে এখানে বহু যাত্রীর সমাগম হয়।

আদি জমীদার নরেন্দ্র গুপ্ত চৌধুরীর সময়ে ব্রহ্মানন্দ গিরি নামক এক সন্ন্যাসী এই স্থানে বাস করিতেন। কেহ কেহ বলেন তিনিই ত্র্যম্বকেশ্বরের প্রকাশকর্ত্তা। তাহার দ্বাদশটী গোপাল ছিল। পোনাবালিয়া ও বাদুরপুরের কালাচাঁদ এবং কলসকাঠীর নীলমাধব এই দ্বাদশ গোপালের অন্যতম। ব্রহ্মানন্দের পরবর্ত্তী কালে অনেক সাধুসন্ন্যাসী শিববাড়ীতে অবস্থান করিতেন, তন্মধ্যে পুরান গিরি বিশেষ উল্লেখযোগ্য। তিনি এইস্থানেই দেহত্যাগ করেন।

হাজরাগাতি নামক স্থানে অবস্থিত। এই স্থান "পোনাবালিয়া শিববাড়ী" বলিয়া প্রসিদ্ধ। ইহারই প্রান্ত বিধৌত করিয়া সুগন্ধানাম্নী গঙ্গাস্রোতঃ প্রবাহিত ছিল। বহুকাল হইল এই নদীর অস্তিত্ব লোপ হইয়াছে, কিন্তু পোনাবালিয়া শ্যামরাইল প্রভৃতি স্থান অদ্যাপি সোন্দারকূল বলিয়া পরিচিত। সম্ভবতঃ প্রাচীন "সোন্দারকূল" পরগণা এই সমস্ত স্থান ও সুগন্ধাগর্ভোৎপন্ন ভূখণ্ড লইয়া গঠিত হইয়াছিল। সেলিমাবাদ সৃষ্ট হইলে এই পরগণার নাম বিলুপ্ত হইয়া সেলিম্যাবাদভুক্ত হইয়া থাকিবে।

বাদসাহী আমলে নরেন্দ্র রায় গুপ্ত চৌধুরী নামক জনৈক বৈদ্যসন্তান তপ্পে হাবিলী সেলিমাবাদের চারি আনা জমীদারী লাভ করিয়া ঝালকাঠীর অধীন পোনাবালিয়া গ্রামের সন্নিহিত আতাকাঠী নামক স্থানে আগমন করেন।* আতাকাঠী এখনও তাঁহার কীর্ত্তিকলাপের ভগ্নাবশেষ বক্ষে ধারণ করিয়া অতীত গৌরবের সাক্ষ্য দিতেছে। তিনি এই স্থানের অরণ্য পরিষ্কৃত করিয়া সুবৃহৎ অট্টালিকা, নির্ম্মল সলিলা দীর্ঘিকা, প্রশস্ত রাজবর্ত্ম নির্ম্মাণ করিয়াছিলেন। গুপ্তচৌধুরীর বাটীর ভগ্নাবশেষ এখনও বর্ত্তমান আছে। ইহারই সিংহদ্বার হইতে দেউরী গ্রামের নামোৎপত্তি। গুপ্ত-চৌধুরীর দীঘী এই দেউরী গ্রামে অবস্থিত। এই দীঘী এইক্ষণে ভরিয়া গিয়াছে, ইহার দক্ষিণ তীর হইতে শিববাড়ী, চাঁদপুরা, সেওতা, খুলনার মধ্য দিয়া দক্ষিণ পূর্ব্বে বহুদূর একটী রাস্তা বিস্তৃত রহিয়াছে, উহা "গুপ্ত-চৌধুরীর জাঙ্গাল" বলিয়া প্রসিদ্ধ।

নরেন্দ্র চৌধুরীর দৌহিত্রবংশোদ্ভব কুলকাঠী ও পোনাবালিয়ার চৌধুরীগণের বংশতালিকা দৃষ্টে অবগত হওয়া যায় যে, তাঁহার সময় হইতে বর্ত্তমানে ( ১৯০৪ খৃঃ অব্দ ) একাদশ পুরুষ ( generation ) অতিক্রান্ত হইয়া দ্বাদশ পুরুষ চলিতেছে। পূর্ব্বেই বলিয়াছি ঐতিহাসিকগণ এক পুরুষে ত্রিশ বৎসর গণনা করেন। ১১ × ৩০ = ৩৩০ ; এই হিসাবে ১৯০৪ − ৩৩০ = ১৫৭৪ খৃঃ অব্দ নরেন্দ্র চৌধুরীর জন্মকাল হয়।

---

* Gupta Chaudhuri was the first Zemindar.—Beveridge's Bakarganj, p. 124.

১৬৫৩ খৃঃ অব্দে রচিত রামকান্তদাশ কবিকণ্ঠহারকৃত সদ্বৈদ্যকুলপঞ্জিকায় গুপ্তচৌধুরীর সম্পূর্ণ নামোল্লেখ দৃষ্ট হয়।

একাচ তনয়া জাতা পরিণীতা চ কন্যকা।
নরেন্দ্র রায় গুপ্তেন সিলিমাবাদবাসিনা ॥ ৫৭ পৃষ্ঠা।

অরবিন্দকুলসম্ভূত রামকান্ত দাশ কবিকণ্ঠহার ১৫৭৫ শকে * অর্থাৎ ১৬৫৩ খৃঃ অব্দে সদ্বৈদ্যকুলপঞ্জিকা প্রণয়ন করেন। নরেন্দ্র ইহার তিন পুরুষ (generation) পূর্ব্ববর্ত্তী, † ইহাতে ৩০ × ৩ = ৯০ বৎসর ধরা যায়। এই হিসাবে ১৬৫৩ − ৯০ = ১৫৬৩ খৃঃ অব্দ নরেন্দ্র চৌধুরীর সময় হয়। অতএব ১৫৬৩—৭৪ খৃঃ অব্দ নরেন্দ্র চৌধুরীর আবির্ভাব কাল বলিয়া নির্দ্দেশ করা যাইতে পারে।

১৬০৩ খৃঃ অব্দ হইতে ১৬০৫ খৃঃ অব্দের মধ্যে সেলিমাবাদ সৃষ্ট হয় ‡ তন্মে হাবিলী সেলিমাবাদ সেলিমাবাদ হইতে গঠিত, অতএব ইহার সৃষ্টি ১৬০৫ খৃঃ অব্দের কিয়ৎকাল পরে হইয়াছে বলিতে হইবে। ১৬৫৩ খৃঃ অব্দে রচিত সদ্বৈদ্য কুলপঞ্জিকায় নরেন্দ্র গুপ্ত "রায়" ও "সেলিমাবাদবাসী" বলিয়া বর্ণিত হইয়াছেন।§ অতএব গুপ্তচৌধুরী ১৬০৫ হইতে ১৬৫৩ খৃঃ অব্দের মধ্যে হাবিলী সেলিমাবাদের জমীদারী (চারি আনা) লাভ করিয়া অস্মদ্দেশে আগমন করেন ইহা নিঃসংশয়ে বলা যাইতে পারে।¶ সেই

---

* কবিণা কণ্ঠহারেণ মাতুলোদিত বর্ত্মনা।
পঞ্চসপ্ততিথৌ শাকে ক্রিয়তে কুলপঞ্জিকা। ১ম পৃষ্ঠা।

† কণ্ঠহার ৫৪ পৃষ্ঠা (চতস্রঃ কন্যকাঃ ইত্যাদি)।

‡ ২২৪ পৃষ্ঠা দ্রষ্টব্য। সেলিমাবাদ সরকার ফতিয়াবাদের অন্তর্গত ছিল (Beveridge's Bakarganj p. 51, 110) কিন্তু আবুলফজেল প্রণীত আইন-ই-আকবরিতে ফতিয়াবাদের মহালগুলির যে তালিকা আছে তাহাতে সেলিমাবাদের উল্লেখ নাই। অতএব সেলিমাবাদ উক্ত গ্রন্থ প্রণয়ণের পরে সৃষ্ট হইয়াছে সন্দেহ নাই।

§ নরেন্দ্র রায় গুপ্তেন সিলিমাবাদবাসিনা। ৫৭ পৃষ্ঠা, কণ্ঠহার।

¶ "বাখরগঞ্জের ইতিহাস" প্রণেতা ঘোসাল বাবু একটী কিম্বদন্তী অবলম্বনে নরেন্দ্র গুপ্তের পূর্ব্ববর্ত্তী আরও দুইজন জমীদারের উল্লেখ করিয়াছেন। তাহার মতে উহারা নরেন্দ্রের পিতা ও পিতামহ, এবং এই শেষোক্ত ব্যক্তিই হাবিলী সেলিমাবাদ জমীদারীর প্রতিষ্ঠাতা। নরেন্দ্র গুপ্তের আবির্ভাব কাল অনুমান ১৫৬৩—১৫৭৪ খৃঃ অব্দ, তাঁহার পিতামহ তখন অবশ্য বৃদ্ধ ছিলেন অতএব তিনি ষোড়শ শতাব্দীর প্রারম্ভে জন্মগ্রহণ করেন। সেলিমাবাদ এই সময়ের এক শতাব্দী পরে সপ্তদশ শতাব্দীর প্রারম্ভে সৃষ্ট হয়। তন্মে হাবিলী সেলিমাবাদ আরও পরে গঠিত হয় ইহা পূর্ব্বে দেখান হইয়াছে, তখন নরেন্দ্র গুপ্তের পিতামহ জীবিত ছিলেন বলিয়া বোধ হয় না। ঐতিহাসিক-প্রবর বেভারিজ্ গুপ্তচৌধুরী নামক একজন জমীদারের অস্তিত্বের কথা লিখিয়াছেন (Gupta Chaudhari was the first Zemindar)। বৈদ্যকুলপঞ্জিকাতেও একমাত্র নরেন্দ্র গুপ্ত ব্যতীত অপর কোন সেলিমাবাদবাসী গুপ্ত চৌধুরীর উল্লেখ নাই।

সময়ে সুতালড়ীর ঘোষ চৌধুরিগণ তিন আনা অংশ প্রাপ্ত হ'ন। অবশিষ্ট নয় আনা রায়েরকাঠীর রাজবংশের অধীন ছিল। উত্তরকালে নরেন্দ্র গুপ্ত চৌধুরীর দৌহিত্র-তনয় রামভদ্র রায় চৌধুরী ঘোষ, চৌধুরিগণের অংশ গ্রহণ করায় গুপ্ত চৌধুরীর দৌহিত্রবংশ সাত আনা জমীদারীর মালিক হইলেন।

নরেন্দ্র চৌধুরী উচলিবংশীয় শ্রীনায়কাখ্য শ্রীরাম রায়ের কন্যার পাণি গ্রহণ করেন। তাঁহার তিনটী কন্যা সন্তান থাকিবার প্রমাণ পাওয়া যায়। * তাহার এক কন্যার সহিত উচলিবংশোদ্ভব রমানাথ সেনের পুত্র রামচন্দ্র সেনের বিবাহ হয়। শিবদা ও সারদা নাম্নী অপর দুই কন্যা রোষবংশোদ্ভব রামকৃষ্ণ বিদ্যার্ণব বিবাহ করেন। রামকৃষ্ণ বিদ্যার্ণব হইতেই পোনাবালিয়া, কুলকাঠী, বারইকরণ, দেউরী ও কেওরার চৌধুরী বংশের উদ্ভব হইয়াছে।

---

* খোসাল বাবু বোধ হয় একটী কিম্বদন্তী অবলম্বনে লিখিয়াছেন ( বাখরগঞ্জের ইতিহাস, ১১৪—১১৫ পৃষ্ঠা ) যে নরেন্দ্র চৌধুরীর এক কন্যা ও দুই নাবালক পুত্র ছিল। রামকৃষ্ণ বিদ্যার্ণবের নিকট চৌধুরী কন্যাকে বিবাহ দেন। ঘটনাচক্রে ( সুরুচির অনুরোধে ঘটনাটী উল্লিখিত হইল না ) একটী বালক হত হইল অন্যটী ( নাম শ্রীরাম রায় ) সাহাজাদপুরে পলায়ণ পূর্ব্বক স্থানীয় জমীদারবংশে বিবাহ করিয়া তথায় বদ্ধমূল হ'ন।

ঐতিহাসিকপ্রবর বেভারিজ্‌ উল্লিখিত কিম্বদন্তীর বিন্দুবিসর্গও অবগত নহেন। ১৬৫৩ খৃঃ অব্দে রচিত কণ্ঠহারকৃত সদ্বৈদ্যকুলপঞ্জিকার উচলি প্রকরণে লিখিত আছে :—

চতস্রঃ কন্যকাঃ কালীচরণো রামচন্দ্রতঃ।
অশ্বগুপ্ত নরেন্দ্রস্য সিলিমাবাদবাসিনঃ।
দৌহিত্রাঃ কন্যয়োর্ণাথৌ শিবাব্জি মদনাবুভৌ ॥ ৫৪ পৃষ্ঠা।

অর্থাৎ উচলিবংশীয় রামচন্দ্র হইতে চারি কন্যা ও কালীচরণ ( পুত্র ) জন্মগ্রহণ করে। ইহারা সিলিমাবাদবাসী গুপ্তবংশোদ্ভব নরেন্দ্রর দৌহিত্র। এতদ্দারা স্পষ্টই জানা যায় যে রামকৃষ্ণের পত্নী ব্যতীত নরেন্দ্রের আরও কন্যা ছিল। তাঁহার সহিত উচলিবংশীয় রামচন্দ্র সেনের বিবাহ হয় এবং তাঁহার গর্ভে এক পুত্র ও চারি কন্যা জন্মগ্রহণ করে। ইহার মধ্যে দুইটী কন্যার বিবাহের কথা পর্য্যন্ত অবগত হওয়া যায়। কণ্ঠহার তাহাদের স্বামীর নাম দিয়াছেন। কুলকাঠী ও পোনাবালিয়ার চৌধুরিগণ রামকৃষ্ণ বিদ্যার্ণবের সন্তান ও নরেন্দ্রের দুহিতৃকুলজাত, ইহা খোসালবাবুও অবগত আছেন ( বাঃ ইঃ ১১৪ পৃঃ ) কিন্তু তাঁহারা নরেন্দ্রের এক কন্যার বংশধর নহেন। কুলকাঠীর চৌধুরিগণ বলেন তাঁহারা নরেন্দ্র গুপ্তের জ্যেষ্ঠা কন্যা শিবদার বংশধর, পোনাবালিয়া ও কেওরার চৌধুরিগণ গুপ্ত চৌধুরীর সারদা নাম্নী কনিষ্ঠা কন্যার বংশধর। চৌধুরিগনের গয়ায় পিণ্ডদানের বহিতে শিবদা ও সারদার নামোল্লেখ আছে। রামকৃষ্ণ বিদ্যার্ণব এই উভয় কন্য বিবাহ করিয়াছিলেন। নরেন্দ্র চৌধুরীর এক কন্যা থাকার কথা অমূলক। তাঁহার তিন কন্যা ছিল এবং কন্যাগণ

ধন্বন্তরি বংশোদ্ভব রাজা শ্রীহর্ষ সেন, রামকৃষ্ণ বিদ্যার্ণবের আদি পুরুষ। রাজা শ্রীহর্ষ বর্ত্তমান মানভূম জিলার অন্তঃপাতী সেনভূমে কাঞ্চীগাঁ নগরে

---

প্রত্যেকেই পুত্রবতী ছিলেন। অত্রাবস্থায় নরেন্দ্র চৌধুরীর দুইটী নাবালক পুত্র থাকিলে কন্যাদের মধ্যে কাহারও তাহাদিগকে অপসারিত করিয়া পৈত্রিক সম্পত্তির অধিশ্বরী হইবার সম্ভাবনা ছিল না। বাদসাহী আমলে জমীদারগণ রাজস্ব আদায়কারী কর্ম্মচারীস্বরূপ ছিলেন। রীতিমত রাজস্ব আদায়ে অক্ষম হইলে বড় বড় জমীদার গণেরও জমীদারী যাইত। অত্রাবস্থায় নাবালকের জমীদারী রক্ষা অসম্ভব। (তৎকালে চিরস্থায়ী বন্দোবস্ত ও কোর্ট অব ওয়ার্ড ছিল না।) অতএব নরেন্দ্র চৌধুরীর নাবালক পুত্র থাকিলে তাহাদের অপসারিত না করিয়াও অভিভাবকগণ রাজস্ব প্রদান করিয়া নিজ নিজ নামে নবাবের নিকট হইতে সম্পত্তি লাভ করিতে পারিতেন।

নরেন্দ্র চৌধুরীর শ্বশুরের নাম কোথাও শ্রীনায়কাখ্য শ্রীরাম রায়, কোথাও বা কেবল শ্রীরাম রায় বলিয়া উল্লিখিত হইয়াছে—

শ্রীনায়কাখ্যঃ শ্রীরাম রায় স্তিস্রশ্চকন্যকাঃ।
ত্রিপুরানন্দতো জাতা দত্তজাগর্ত্তসম্ভবাঃ॥
কায়ু ভবানন্দ সুতা জগন্নাথস্য কন্যকা।
শ্রীনায়কস্য ভাগ্যেদ্ধে গোপীনাথঃ সুতোঽভবৎ॥
একাচ্ তনয়াজাতা পরিণীতা চ কন্যকা।
নরেন্দ্র রায় গুপ্তেন সিলিমাবাদবাসিনা॥
মহেশ সেনজাভর্ত্তু র্গোপীনাথাৎ সুতোঽভবৎ।
চাটীগ্রাম মসৌর্নাতো বলান্বয়চমূচন্দ্রিঃ॥ কণ্ঠহার ৫৬।৫৭ পৃঃ
জগন্নাথাদ্ভবৌ গদাধরশ্চ মধুসূদনঃ।
কন্যৈকা বিষ্ণুসেনস্য দৌহিত্রাস্তনয়াস্তুচ।
শ্রীনায়কাখ্য শ্রীরামরায়স্তাং পরিণীতবান্॥ ১৪০ পৃঃ
ভবানন্দ সুতো জাতৌ গোবিন্দ হরিগুপ্তকৌ।
তিস্রশ্চকন্যকাজাতা দাশশ্রীধরজা সুতাঃ॥
নারসিংহো বিষ্ণুদাশো গোপীনাথাখ্য সেনকঃ।
শ্রীনায়কাখ্যঃ শ্রীরামরায়ঃ জামাতরঃ স্মৃতাঃ॥ ১৭৬ পৃঃ
বিদ্যানন্দান্মহোশোঽভূৎ হরিদাসসুতা সুতঃ।
তস্মাজ্জাতে উভে কন্যে তয়োরেকং ব্যুবাহচ॥
শ্রীরামরায় তনয়ো গোপীনাথোঽপরাং সুতাং।
হরগৌরীদাস দাশো মহেশোঽভূদপুত্রকঃ॥ ২৭ পৃঃ

অতএব নরেন্দ্রের শ্রীরাম রায় নামে কোন পুত্র থাকিলে মাতামহ দৌহিত্রের এক নাম হয়। বলা বাহুল্য এইরূপ ঘটনা অস্মদ্দেশস্থ হিন্দু সমাজে অসম্ভব। পোনাবালিয়ার চৌধুরিগণের পূর্ব্বপুরুষ শ্রীরাম রায় নরেন্দ্র চৌধুরীর দৌহিত্র, ইহার পুত্র রামভদ্র রায়, পৌত্র শ্রীকৃষ্ণ রায় অদ্যাপি এই নামে জমীদারী চলিতেছে। নরেন্দ্রের শ্রীরাম নামে কোন পুত্র থাকিলে সাক্ষাৎ মাতুল ও ভাগিনেয়ের এক নাম হয়। ইহাও অসম্ভব। কণ্ঠহার ৫৭ পৃষ্ঠায় দেখা যায় সেলিমাবাদবাসী জমীদার নরেন্দ্র

রাজত্ব করিতেন। * তাঁহার দুই পুত্র কমল ও বিমল। জ্যেষ্ঠ কমল পিতৃরাজ্য লাভ করেন, বিমল মহারাজ বল্লাল সেন প্রদত্ত কৌলীন্য গ্রহণ করিয়া রাঢ়দেশে আগমন করেন; তৎপুত্র বিনায়ক সেন গৌড়েশ্বর হইতে গজ, কনকছত্র এবং বহুবিধ রত্ন প্রাপ্ত হইয়া ভাগীরথী তীরস্থ মালঞ্চ গ্রামে বাসস্থান নির্দ্ধারণ করেন। † বিনায়কের তিন পুত্র রোষ, ২য় ধন্বন্তরি, কাপড়ি। ‡ রাঢ়ীয় বৈদ্যগণের কুলগ্রন্থে লিখিত আছে যে মহামতি রোষ কুলেশীলে, গুণে বৈদ্য জাতির শীর্ষস্থানীয় ছিলেন :—

পিতেব বৈদ্যেষু বভূবমুখ্যঃ কুলেন শীলেন গুণৈঃ শ্রিয়াচ।
যো রোষসেনোঽস্য মহামহিম্নঃ বংশাবলীং শ্রীভরতো জগাদ॥ (রত্নপ্রভা ২৬ পৃঃ)

বিনায়কস্য পুত্রো যো জ্যেষ্ঠ শ্রেষ্ঠো ভিষক্‌কুলে।
রোষসেনোঽত্র মালঞ্চে তদ্বংশ্যাঃ সুপ্রতিষ্ঠিতা॥ (চন্দ্রপ্রভা ১৬ পৃঃ)

---

গুপ্তের "রায়" উপাধি ছিল। তৎকৃত দীর্ঘী, বাটী এবং জাঙ্গাল ও বেভারিজের গ্রন্থ "চৌধুরী" উপাধি ঘোষণা করিতেছে। কিন্তু সাহাজাদপুরবাসী শ্রীরাম বংশধরগণের রায় কি চৌধুরী উপাধি নাই। নবাবী আমলে বাদসাহদত্ত বংশোপাধি (রায়, চৌধুরী, মজুমদার, দস্তিদার, সরকার প্রভৃতি) কেহই পরিত্যাগ করিত না। রামকৃষ্ণ বিদ্যার্ণবের বংশধরের মধ্যে যাহারা স্থানচ্যুত এবং জমীদারীভ্রষ্ট হইয়াছিলেন, তাঁহারাও "চৌধুরী" পদবী ত্যাগ করেন নাই (যথা কেওয়ার চৌধুরীগণ)।

* কণ্ঠহার বিনায়ক বংশ।

† রত্নপ্রভা ৭ পৃষ্ঠা।

‡ বিনায়কস্য সেনস্য জজ্ঞিরে তনয়াস্ত্রয়ঃ।
রোষসেনস্তদীয়াগ্র্যো ধন্বন্তরিরথাপরঃ॥
পরঃ কাপড়ি সেনোঽমী ত্রয় এব মহাকুলাঃ।
ত্রিস্রোধারা ইবোদ্ভূতা ভগীরথসমুদ্ভবাঃ॥ রত্নপ্রভা ৭ পৃঃ

[ প্রচলিত কণ্ঠহারে বিনায়ক প্রকরণের প্রারম্ভে লিখিত আছে যে বিনায়কের দুই পুত্র ধন্বন্তরি ও শুক; রোষ ধন্বন্তরির পুত্র ও গাওেয়ির অগ্রজ ভ্রাতা। কিন্তু কণ্ঠহার অগ্রে গাওেয়িবংশ লিখিয়া পরে রোষবংশ লিখিয়াছেন। তিনি রোষকে ধন্বন্তরির পুত্র এবং গাওেয়ির অগ্রজ ভ্রাতা বলিয়া জানিলে কখনই এইরূপ করিতেন না, কারণ তিনি সর্ব্বত্র জ্যেষ্ঠানুক্রমে বংশাবলী লিখিয়াছেন, রামসেন পিতৃ-শাপে কৌলীন্যহীন হইলেও জ্যেষ্ঠত্ব নিবন্ধন অগ্রে তাঁহার বংশ লিখিয়া, পরে মহাকুল লক্ষ্মণ, কন্দর্প প্রভৃতি ভ্রাতৃগণের বংশ লিখিয়াছেন, জয়দাশ অকুলীন হইলেও তাহার বংশ লিখিয়া তৎপরে তদনুজ মহাকুল বিষ্ণুদাশ বংশ লিখিয়াছেন। চন্দ্রপ্রভা, রত্নপ্রভা প্রভৃতি অন্যান্য বৈদ্যকুলপঞ্জিকা গুলিতে রোষ ধন্বন্তরির ভ্রাতা এবং শুক ধন্বন্তরির পুত্র ও গাওেয়ির অগ্রজ বলিয়া বর্ণিত হইয়াছেন (রত্নপ্রভা ২৬ পৃষ্ঠা)। তদনুযায়ী বিনায়কাৎ সুতৌ জাতৌ ধন্বন্তরি শুকাহ্বভৌ স্থলে বিনায়কাৎ সুতৌ জাতৌ ধন্বন্তরি রোষাহ্বভৌ করিলে কণ্ঠহারের ক্রমভঙ্গদোষ নিরাকৃত হয়, কুলপঞ্জিকাগুলির মধ্যেও কতক ঐক্য স্থাপিত হয়। ]

রোষের পুত্র নারায়ণ, তৎ পুত্র সাণ্ডু সেন। * সুবিখ্যাত বৈদ্যকগ্রন্থ চক্রদত্তের সংগ্রহ-তত্ত্বচন্দ্রিকা নামক টীকাকার রোষকুলপঙ্কজ শিবদাস সেন নিজ পূর্ব্বপুরুষগণের যে পরিচয় প্রদান করিয়াছেন তাহাতে জানা যায় যে সাণ্ডু সেন ( সাহিসেন ) শিখরভূমির রাজসভায় এক জন লব্ধপ্রতিষ্ঠ পণ্ডিত ছিলেন, তিনি সার্ব্বভৌম কবিকে পরাভূত করিয়া প্রভূত যশ অর্জ্জন করেন।† তাঁহার কুমার, কাকুৎস্থ প্রভৃতি চারি পুত্র জন্মে। কুমারের পৌত্র কৃষ্ণখাঁ ও হরিহরখাঁ বংশপ্রভব রোষসেনগণ অদ্যাপি রাঢ়দেশে সর্ব্বোচ্চ শ্রেণীর কুলীন বলিয়া সম্মানিত। কাকুৎস্থকেও কবি কণ্ঠহার "কুলভূষণ" বলিয়া বর্ণনা করিয়াছেন।‡ তাঁহার পুত্র লক্ষ্মীধর (লক্ষ্মীপতি), তৎপুত্র শুভঙ্কর, শুভঙ্করের পুত্র মদন সেন। কুলকাঠীর চৌধুরিগণের মতে ইনিই রামকৃষ্ণ বিদ্যার্ণবের পিতামহ মদনানন্দ সেন কবিভূষণ। § মদন সেনের পুত্র ভবানন্দ কবিচন্দ্র। ভবানন্দের সহধর্ম্মিণী কমলা দেবীর গর্ভে রামবল্লভ ও রামকৃষ্ণ বিদ্যার্ণব জন্মগ্রহণ করেন।

রাঢ়ীয় বৈদ্যগণের কুলগ্রন্থ পাঠে অবগত হওয়া যায় যে বিনায়ক হইতে কাকুৎস্থ পর্য্যন্ত রামকৃষ্ণের পূর্ব্বপুরুষগণ ভাগীরথী তীরস্থিত মালঞ্চ নগরে বাস করিতেন।¶ শিবদাস সেন কৃত চক্রদত্ত টীকায় লিখিত

---

* রত্নপ্রভা ৭ পৃষ্ঠা।

† আসীৎ সভায়াং শিখরেশ্বরস্য লব্ধপ্রতিষ্ঠঃ কিলসাহিসেনঃ।
বাণীবিলাসং কবিসার্ব্বভৌমং বিজিত্য যঃ প্রাপ যশঃ সমুদ্রং॥

‡ সাহিসেনস্য তনয়ঃ কাকুৎস্থ কুলভূষণং। কণ্ঠহার ১০২ পৃঃ

§ কণ্ঠহার বলেন রোষবংশীয় শুভঙ্করের দুই পুত্র বলভদ্র ও মদন, ( ১০৪ পৃঃ ) ১৬৭ পৃষ্ঠায় বলিয়াছেন 'রোষকুলজ মদন ত্রিপুরবংশীয় সূর্য্যগুপ্তের কন্যা বিবাহ করেন বৈতরণীর পাণ্ডা গয়ালীদের ও গয়াপিণ্ডদানের বহিতে রামকৃষ্ণবিদ্যার্ণবের পিতা ভবানন্দ ও পিতামহ মদনানন্দ সেনের নাম পাওয়া যায়। পোনাবালিয়ার চৌধুরিগণের একখানি বংশতালিকায় লেখা আছে মদনানন্দ ত্রিপুর সূর্য্যগুপ্তের কন্যা বিবাহ করেন। অতএব কণ্ঠহারকথিত মদন ও বিদ্যার্ণবের পিতামহ মদনানন্দ একই ব্যক্তি মনে হয়।

¶ বিনায়কস্য পুত্রো যো জ্যেষ্ঠ শ্রেষ্ঠো ভিষককুলে।
রোষসেনোঽত্র মালঞ্চে তদ্বংশ্যাঃ সুপ্রতিষ্ঠিতাঃ॥ ১৬ পৃঃ চন্দ্রপ্রভা
তস্যৈব রোষসেনস্য বংশে মহতি সাগরে।
সাণ্ডুসেনোঽভবৎ চন্দ্রো বিখ্যাত ভুবনত্রয়ে॥ ১৬ পৃঃ
সাণ্ডুসেনস্য চত্বারঃ কুমারাদয় আত্মজাঃ।
কুলোজ্জ্বলাঃ যে তদ্বংশ্যাঃ সর্ব্বে মালঞ্চবাসিনঃ॥ ১৪ :

আছে কাকুৎস্থপুত্র লক্ষ্মীধরও মালঞ্চ নিবাসী ছিলেন। * লক্ষ্মীধরের কনিষ্ঠ পুত্র শুভঙ্কর ও তৎপুত্র মদন কোন স্থানে বাস করিতেন তাহা নিশ্চিত জানা যায় না। প্রবাদ যে মদনানন্দ বিক্রমপুরান্তর্গত কাঁচাদিয়া গ্রামে বাস করিতেন। পরে তথা হইতে তদীয় পৌত্র রামকৃষ্ণ বিদ্যার্ণব অস্মদ্দেশে আগমন করেন। অনেকে ইহা স্বীকার করেন না। তাঁহারা বলেন লক্ষ্মীধরেব জ্যেষ্ঠ পৌত্র বিদ্যাধরের সন্তানগণ বিক্রমপুরে গমন করিয়াছিলেন বটে, কিন্তু মদনানন্দপ্রমুখ রোষসেনগণের বিক্রমপুরবাসের কোন প্রমাণ নাই। কণ্ঠহারও লিখিয়াছেন—

বিক্রমপুরেহি তিষ্ঠন্তি বিদ্যাধরকুলোদ্বহাঃ।
অন্যেচ রোষকুলজা নানাস্থানমুপাগতাঃ॥

পোনাবালিয়ার চৌধুরিগণের কুলপুরোহিত নাগপাড়ার চক্রবর্ত্তীগণ রাঢ়দেশ ( বাঁশবেড়ে ) হইতে সমাগত। কুলকাঠীর চৌধুরিগণের গুরুগণও ( যশোহরের কাজুলিয়া ) উক্ত প্রদেশ হইতে আগমন করিয়াছেন। অতএব পোনাবালিয়া ও কুলকাঠীর চৌধুরিগণের পূর্ব্বপুরুষ রামকৃষ্ণের রাঢ় হইতে আগমন অসম্ভব নহে।

রামকৃষ্ণ এদেশে আগমন করিয়া নরেন্দ্র চৌধুরীর শিবদা ও সারদা নাম্নী কন্যাদ্বয়ের পাণিগ্রহণ করেন। শিবদার গর্ভে গোপীবল্লভ, সারদার গর্ভে রাজীবলোচন, শ্রীরাম, রামজীবন ও গোবিন্দ এই পাঁচ পুত্র জন্মে।

নরেন্দ্র চৌধুরীর স্বর্গারোহণের পর তাঁহার দৌহিত্রগণ তদীয় সম্পত্তি প্রাপ্ত হইলেন। গোপীবল্লভ জ্যেষ্ঠত্ব নিবন্ধন এক আনা অংশ প্রাপ্ত হইয়া বারইকরণ গ্রামে বাসস্থান নির্দ্ধারণ করেন। অবশিষ্ট তিন আনা অন্যান্য ভ্রাতৃগণের মধ্যে সমভাগে বিভক্ত হয়। যতদূর জানা যায় রাজীবলোচন, শ্রীরাম, রামজীবন ও গোবিন্দ দেউরী গ্রামে বাস করিতেন।

---

কাকুৎস্থ সেনস্তনয়স্ততোঽভূৎ ততোপি লক্ষ্মীধরসেননামা।
তস্মাদভূদুদ্ধরণস্তনুজ তস্যাপ্যনন্ত স্তনয়োথ জজ্ঞে॥
মালঞ্চিকাগ্রামনিবাসভূমেঃ গৌড়াবনি পালভিষগ্বরস্য।
অনন্তসেনস্য সুতোবিধত্তে টীকামিমাং শ্রীশিবদাসসেনঃ॥ ( চক্রদত্ত টীকা )

পোনাবালিয়ার রোষগণ অনন্তের সন্তান বলিয়া প্রবাদ আছে। প্রকৃতপক্ষে অনন্তের সন্তানগণ পূর্ব্ববঙ্গে আগমন করেন নাই।—(চন্দ্রপ্রভা ৩৬ পৃষ্ঠা—"গতা স্ত্রয়োঽমী রদীপুরাদুত্তর গঙ্গরাঢ়াম্; বসন্তি তত্রৈব তদীয় বংশ্যাঃ")।

শ্রীরামের কীর্ত্তিকলাপের বিষয় পূর্ব্বেই উল্লিখিত হইয়াছে।* তাঁহার স্বর্গারোহণের পর তৎপুত্র রামভদ্র রায় চৌধুরী অতি যোগ্যতার সহিত পৈত্রিক সম্পত্তি রক্ষণাবেক্ষণ করিয়াছিলেন। তখনকার দিনে এইরূপ কার্য্য নিতান্ত সহজ ছিল না, কারণ এই সময়ে বঙ্গীয় জমীদারকুলের কৃতান্ত স্বরূপ নবাব মুর্শিদকুলিখাঁ সুবেবাঙ্গলার মসনদে অধিষ্ঠিত ছিলেন। তিনি রাজস্ব আদায় সম্বন্ধে যে দৃঢ়নীতি অবলম্বন করেন তাহাতে হাবিলী সেলিমাবাদের জমীদারবর্গের মধ্যে অনেকেই জমীদারী ইস্তাফা দিতে বাধ্য হ'ন। গুপ্ত চৌধুরীর দৌহিত্রবংশে কেবল গোপীবল্লভের পুত্র শিবরাম এবং শ্রীরামতনয় রামভদ্র রায় নিজ নিজ সম্পত্তি রক্ষা করিতে সমর্থ হইয়াছিলেন। নবাব রামভদ্রের শৌর্য্য, বীর্য্য ও কার্য্যদক্ষতায় প্রীত হইয়া শিবরাম ও তদীয় কনিষ্ঠ সহোদর জয়কৃষ্ণের এক আনা অংশ ব্যতীত গুপ্ত চৌধুরীর দৌহিত্র বংশের অপর তিন আনা অংশ তাঁহাকে প্রদান করেন; সুতালড়ীর ঘোষ চৌধুরিগণের তিন আনাও এই সময়ে রামভদ্রের প্রতি অর্পিত হয়। এইরূপে রামভদ্র পরগণার প্রায় সমুদয় অংশের আধিপত্য লাভ করিলেন। তিনি দেউরীর সন্নিহিত কিসমৎ নবরঙ্গপুরে বাটী প্রস্তুত করিয়া বাস করিতে লাগিলেন। ইহাই বর্ত্তমান পোনাবালিয়া। এই সময় হইতেই পোনাবালিয়া হাবিলী সেলিমাবাদের রাজধানী স্বরূপ হইয়া দাঁড়াইল।†

উল্লিখিত ঘটনার পর রামভদ্র রায় চৌধুরী সেলিমাবাদ হইতে নিজ সম্পত্তি পৃথক করিতে কৃতসংকল্প হইলেন। শিবরামের কনিষ্ঠ পুত্র জগন্নাথ এই কার্য্য সাধনার্থ মুর্শিদাবাদে গমন করেন। রায়েরকাঠীর পক্ষ হইতে দেওয়ান মহাত্মা কৃষ্ণরাম সেনের জ্যেষ্ঠ ভ্রাতা কাশীরাম সেন প্রেরিত হইলেন। অসাধারণ বুদ্ধিবলে জগন্নাথ নিজ কার্য্যোদ্ধারে সমর্থ হইলেন। ফলে তপ্পে হাবিলী সেলিমাবাদের সাত আনা অংশ (রামভদ্রের ছয় আনা শিবরাম ও জয়কৃষ্ণের এক আনা) মূল পরগণা হইতে বিচ্ছিন্ন হইয়া স্বতন্ত্র পরগণায় পরিণত হয়। পোনাবালিয়ার অদূরবর্ত্তী মধিপুর গ্রামে রামভদ্র কাছারীবাটী সংস্থাপিত করেন।

* See page 66.

† Ponaballa was formerly the headquarters of the zamindar of the pargana. —H. Beveridge's History of Bakarganj, p. 124.



মহামতি রামভদ্র জমীদারীর উন্নতিকল্পে অক্লান্ত পরিশ্রম করিয়াছিলেন। আমরা যে সময়ের কথা বলিতেছি তখন পরগণার অধিবাসী সংখ্যা নিতান্ত অল্প ছিল। বহুস্থল পদ্মবনসমাকীর্ণ সলিলরাশি অথবা হিংস্র-শ্বাপদসঙ্কুল অরণ্যে আচ্ছন্ন ছিল। রামভদ্র ও তৎপুত্র শ্রীকৃষ্ণ রায় বাঁশবেড়ে, হরিষণা প্রভৃতি স্থান হইতে বহু ব্রাহ্মণ, বৈদ্য, কায়স্থসন্তান আনয়ন পূর্ব্বক অধিবাসীর সংখ্যা বৃদ্ধি করিয়াছিলেন। এতদ্ভিন্ন দেউরীর জ্ঞাতিবর্গকে তালুকাদি প্রদান করিয়া তাহাদের জীবিকা নির্ব্বাহের উপায় করিয়া দিয়াছিলেন। তাঁহার সময়ে চৌষট্টি খানি তালুক সৃষ্ট হয়। রামভদ্র ও তৎবংশধরগণ ত্রম্বক ভৈরবের নিয়মিত সেবার জন্য যে সকল দেবোত্তর প্রদান করিয়াছিলেন তাহা এখনও বর্ত্তমান আছে।

রামভদ্রের জীবনের শেষভাগে অস্মদ্দেশে বর্গীর হাঙ্গামা উপস্থিত হয়। যখন দুর্দ্দান্ত মহারাষ্ট্রীয় দস্যুগণের অত্যাচারে নিম্নবঙ্গ প্রায় উৎসাদিত, অধিবাসিগণ বর্গীর ভয়ে স্ত্রীপুত্রাদি পরিত্যাগ করিয়া প্রাণ রক্ষার্থ অরণ্য মধ্যে লুক্কায়িত হইত, তখন রামভদ্র রায় অকুতোভয়ে এই দুর্ব্বৃত্তদিগের সহিত সম্মুখ সংগ্রাম করিয়া তাহাদিগকে সোন্দারকূল হইতে বিদূরিত করিয়া দিয়াছিলেন। * আজকাল আমরা ভীরু এবং অকর্ম্মণ্য বলিয়া পরিচিত, কিন্তু আমাদিগের পিতৃপুরুষগণের ইতিহাস এবং কীর্ত্তি সমালোচনা করিলে বোধ হয় প্রতীয়মান হইবে যে বাঙ্গালী পূর্ব্বে ভীরু এবং অকর্ম্মণ্য ছিল না; তখন তাহাদিগের বাহুতে শক্তি এবং হৃদয়ে সাহস ছিল। রাজপুত, মহারাষ্ট্রীয়, শিখ, গুর্খা প্রভৃতি ভারতের অন্যান্য মহাজাতির যে কারণে অধঃপতন হইয়াছে, বাঙ্গালীর প্রতিও সেই কারণ উপলব্ধি হইতে পারে, তবে রাজপুত, মহারাষ্ট্রীয়াদি জাতির পতন আরম্ভ হইয়াছে বটে কিন্তু বাঙ্গালীর অবস্থা পাইতে এখনও বিলম্ব আছে।

রামভদ্র রায়ের কর্ম্মবহুল জীবনের অনেক বিষয় অদ্যাপি অপরিজ্ঞাত, হাবিলী সেলিমাবাদের জমীদারগণ মধ্যে তিনিই সর্ব্বশ্রেষ্ঠ; তাঁহার পত্নী সুন্দরী দেবী পুণ্যবতী রমণী ছিলেন। রামভদ্রের সংক্ষিপ্ত বংশতালিকা নিম্নে প্রদত্ত হইল।

---

* Rambhadra Rai is said to have fought with the Mahrattas or Bargis, and to have defeated them near Ponabalia,—Beveridge's Bakarganj, p 124.



রামভদ্ররায়ের প্রতিষ্ঠিত মন্দির—( পোনাবালিয়া )।




* ইন্দ্রনারায়ণের কনিষ্ঠ পুত্র প্রাণনারায়ণের পুত্র দীননাথ তৎপুত্র নিবারণ ও শরচ্চন্দ্র; ইন্দ্রের ২য় ভ্রাতা প্রেমনারায়ণের পুত্র কীর্ত্তিনারায়ণ। তৎপুত্র বৃন্দাবন ও হরচন্দ্র, বৃন্দাবনের পুত্র জানকীনাথ; হরচন্দ্রের পুত্র গোলক ও ঈশান। গোলকের পুত্র প্রসন্নকুমার, ঈশানের পুত্র শরৎকুমার।

† গোপালকৃষ্ণের পৌত্রগণমধ্যে রামকানাইর পুত্র রজনীকান্ত, চন্দ্রকান্তের পুত্র নিবারণচন্দ্র এবং নিলকমলের পুত্র শশীকমল উল্লেখযোগ্য।

রামভদ্র রায়ের দুই পুত্র শ্রীকৃষ্ণ রায় ও হরেকৃষ্ণ রায়। হরেকৃষ্ণ পিতার স্বর্গারোহণের অত্যল্পকাল পরেই মানবলীলা সম্বরণ করেন। শ্রীকৃষ্ণ রায় দীর্ঘকাল জীবিত থাকিয়া হাবিলী সেলিমাবাদের ইতিহাসে চিরস্মরণীয় হইয়া রহিয়াছেন। কার্য্যদক্ষতা ও বিষয়বুদ্ধিতে তিনি পিতা অপেক্ষা ন্যূন ছিলেন বলিয়া বোধ হয় না। তাঁহার সময়ে শিববাড়ীর অনেক অরণ্য পরিষ্কৃত হইয়া লোকালয়ে পরিণত হয়। বিখ্যাত কালাচাঁদ বিগ্রহের নিয়মিত সেবা নির্ব্বাহার্থ অনেক দেবোত্তর প্রদত্ত হয়। সেলিমাবাদের বৈদ্য জমীদারগণের মধ্যে শ্রীকৃষ্ণ রায়ই সর্ব্বপ্রথম কুলক্রিয়া আরম্ভ করেন। *

হরেকৃষ্ণের স্বর্গারোহণকালে তদীয় পুত্র মনোহর কিশোরবয়স্ক ছিলেন। হরেকৃষ্ণের পত্নী জানকী দেবী সম্ভবতঃ পতির পূর্ব্বেই লোকান্তরিত হইয়াছিলেন। জ্যেষ্ঠতাত এবং এক ধাত্রী ভিন্ন পিতৃমাতৃহীন বালকের আপনার বলিতে কেহই ছিল না। একদা শ্রীকৃষ্ণ রায় জ্ঞাতি ও কর্ম্মচারীবর্গের সাক্ষাতে বলিলেন "আমি বৃদ্ধ হইয়াছি, শীঘ্রই আমাকে ইহধাম পরিত্যাগ করিতে হইবে। আমার ইচ্ছা যে আমার পাঁচ পুত্র (ইন্দ্রনারায়ণ, প্রেমনারায়ণ, কৃষ্ণকিঙ্কর, শিবচন্দ্র ও রাজচন্দ্র) এবং মনোহর স্বর্গীয় পিতৃদেবের সম্পত্তি সমভাগে বিভক্ত করিয়া ভোগ করে।" মনোহর জ্যেষ্ঠতাতের বাক্য শ্রবণ করিয়া নতভাবে অবস্থান করিতে লাগিলেন। তখন কুলকাঠীর

---

শুকদেবাৎ (অরবিন্দ) সুতোজজ্ঞে রঘুনাথশ্চকন্যকা।
কন্যামেনামুপযেমে সিলিমাবাদবাসিনঃ।
শ্রীকৃষ্ণস্ত রোষবংশপ্রসূতস্ত সুতঃ কৃতী॥
মহলানবীশাখ্যস্ত শ্রীকৃষ্ণস্য তন্মুস্তবাং।
রমানাথ (হিজু পীতাম্বর) স্তোপযেমে উভে কন্যে চতুঃ সুতাঃ
তয়োরাত্মামুদবহৎ শ্রীকৃষ্ণরোষপুত্রকঃ॥
* * * রামাকিশোর সেনকঃ (প্রভাকর)।
বাণেশ্বরদাশাকন্যাং পরিণিন্যে গুণান্বিতাং।
তস্যাং মৃতায়াং দুর্দৈববাধিতঃ পরিণীতবান্॥
রোষবংশসমুদ্ভূত শ্রীকৃষ্ণস্যাত্মজাত্মজাং।
সিলিমাবাদবাসীয় কুলদেবপ্রসাদতঃ॥

[শ্লোকগুলি হড় ঠাকুর প্রণীত কণ্ঠহার-পরিশিষ্ট হইতে উদ্ধৃত]

জগন্নাথ চৌধুরীর জ্যেষ্ঠ পুত্র রুদ্রনারায়ণ বলিলেন "মনোহর, যদি আমাদের কাহারও সহিত পরামর্শ করা অভিপ্রেত হয় তবে আগমন করিতে পার।" শ্রীকৃষ্ণ রায়ের ভ্রু কুঞ্চিত হইল, কিন্তু তিনি মনোহরকে রুদ্রনারায়ণের সঙ্গে গমন করিতে অনুমতি প্রদান করিলেন। মনোহর হরেকৃষ্ণের একমাত্র পুত্র, জমীদারীর অর্দ্ধাংশের অধিকারী, তিনি কেন ষষ্ঠাংশ গ্রহণ করিবেন? রুদ্রনারায়ণ মনোহরকে ইহাই বুঝাইতে লাগিলেন। লস্কর বংশীয় বৃদ্ধ দেওয়ান ও কুলপুরোহিত রামচন্দ্র চক্রবর্ত্তী * রুদ্রনারায়ণের বাক্য অনুমোদন করিলেন। কিন্তু শ্রীকৃষ্ণ রায় তখন সর্ব্বেসর্ব্বা, কাহার সাধ্য তাহার ইচ্ছার প্রতিবন্ধক হয়? মনোহরের অন্তঃকরণ চিন্তাভার-ক্লিষ্ট হইল, তিনি পোনাবালিয়ার শিকদারগণের † সাহায্যে জাহাঙ্গীর নগরে (ঢাকা) গমন করিলেন। জাহাঙ্গীর নগরে গমনের পর ঘনশ্যাম সেন তাঁহার প্রধান পরামর্শ দাতা হইলেন। ইহারই বুদ্ধিবলে এবং খলিশাকোটার রায়গণের সাহায্যে মনোহর সাফল্য লাভ করিয়াছিলেন। রাজ অনুগ্রহে তিনি শীঘ্রই তাঁহার প্রাপ্য অর্দ্ধাংশের অধিকার লাভ করিয়া পোনাবালিয়ায় প্রত্যাবর্ত্তন করেন। মহামানী শ্রীকৃষ্ণ রায় ভ্রাতুষ্পুত্রকে তুল্যাংশের অধিকার প্রদান করিতে কিছুতেই সম্মত হইলেন না। অবশেষে মনোহর জ্যেষ্ঠতাতকে এক আনা অংশ জ্যেষ্ঠোত্তর প্রদান করিলে বিবাদের মীমাংসা হয়।

শ্রীকৃষ্ণ রায় এই ঘটনার পর কতকাল জীবিত ছিলেন বলা যায় না। তাঁহার পুত্রগণের মধ্যে প্রেমনারায়ণ বিশেষ বিখ্যাত ছিলেন। কুলক্রিয়া উপলক্ষে মহারাজ রাজবল্লভের সহিত প্রেমনারায়ণের বিরোধ উপস্থিত হয়, এই বিবাদে প্রেমনারায়ণ জয়ী হইয়াছিলেন। রাজবল্লভ ক্রুদ্ধ হইয়া চৌধুরিগণের সহস্রাধিক টাকা জমা বৃদ্ধি করেন। শ্রীকৃষ্ণরায়ের বংশধর-গণের ভূসম্পত্তি বর্ত্তমান সময়ে ঢাকার নবাব বাহাদুরের হস্তগত হইয়াছে।

---

* ইহার পূর্ব্বনিবাস বাঁশবেড়ে। শ্রীকৃষ্ণ রায় ইহাকে তথা হইতে আনয়ন করিয়া ডোয়াতলা, তৎপরে শিববাড়ীতে বাসস্থান নির্দ্দিষ্ট করিয়া দেন। বর্ত্তমানে ইহার বংশধরগণ নাগপাড়ায় বাস করিতেছেন। রামচন্দ্রের প্রপৌত্র গদাধর ও রামসন্তোষের সময় নাগপাড়ায় একটী টোল ছিল। রুক্মিণীকান্ত ন্যায়ভূষণ অধ্যাপনা করিতেন।

† শিকদারগণ ব্রাহ্মণকুলসম্ভূত। ইঁহারা চৌধুরিগণের কালাচাঁদের সিংহাসন বহন করিতেন।

জ্যেষ্ঠতাতের সহিত বিরোধের মীমাংসা করিয়া মনোহর চৌধুরী বাড়ীর দক্ষিণাংশে নূতন বাড়ী প্রস্তুত করেন। বাল্যে পিতৃমাতৃহীন হইয়া তিনি যেরূপ ধৈর্য্য ও সাহসের সহিত জীবন সংগ্রামে অগ্রসর হইয়াছিলেন তাহা সবিশেষ প্রশংসনীয়। দুরন্ত কাল কীট যৌবনেই তাঁহার জীবন কুসুম ছিন্ন করিয়া দিল, কিন্তু এই অল্প সময়ের মধ্যেই নিজ সম্পত্তির সর্ব্বত্র সুবন্দোবস্ত করিয়াছিলেন। রামভদ্র বংশে একমাত্র তাঁহার অংশই নবাবের করকবলিত হয় নাই। তিনি অনেক সুরম্যহর্ম্ম্য নির্ম্মাণ করিয়াছিলেন। বড় হিস্যার কালাচাঁদ মন্দির এবং ছোট হিস্যার দুর্গামন্দির তাঁহারই সময়ে নির্ম্মিত হয়। এই মন্দিরগুলির কারুকার্য্য বিশেষ প্রশংসনীয় কিন্তু বর্ত্তমানে ইহাদের পূর্ব্বশ্রী বহুলাংশে বিনষ্ট হইয়াছে।

দেবী দিনমণির গর্ভে মনোহর রায়ের নন্দকিশোর ও রত্নকিশোর নামক দুই পুত্র ও এক কন্যা জন্মে। কন্যার সহিত পয়োগ্রাম নিবাসী প্রভাকর বংশোদ্ভব কৃষ্ণচন্দ্র সেনের বিবাহ হয়।

নন্দকিশোর রায় পোনাবালিয়ার বড় হিস্যার প্রতিষ্ঠাতা। তিনি অতীব শান্ত ও সরল প্রকৃতির লোক ছিলেন। তাঁহার বদান্যতা প্রসিদ্ধ ছিল। অদ্যাপি এদেশবাসিগণ বলিয়া থাকেন ঃ—

নন্দকিশোর রায় দানে কল্পতরু।
তনয় যাহার দুর্গা, শিব, গুরু ॥

নন্দকিশোর সরলতা, বদান্যতা প্রভৃতি সৎগুণে বিভূষিত ছিলেন বটে, কিন্তু তাঁহার চরিত্রে দৃঢ়তা ও তেজস্বিতার কিঞ্চিৎ অভাব পরিলক্ষিত হইত। সহধর্ম্মিণী জগদীশ্বরী চৌধুরাণী অতীব বুদ্ধিমতী ও তেজস্বিনী ছিলেন। তিনি বিষয় কার্য্যে প্রখর বুদ্ধির পরিচয় দিয়া সর্ব্বত্র যশস্বিনী হইয়াছিলেন। নন্দকিশোরের সময়ে তাঁহার পুত্র দুর্গাপ্রসাদ, শিবপ্রসাদ ও গুরুপ্রসাদ একটী সুন্দর জলযান নির্ম্মাণ করিয়াছিলেন। উহার সম্মুখভাগে অপূর্ব্ব কারুকার্য্যখচিত একটী দারুময় মকরমূর্ত্তি সংযোজিত ছিল। এই জলযান বহুদিন হইল ধ্বংসপ্রাপ্ত হইয়াছে কিন্তু মকরটী বর্ত্তমান রহিয়াছে।

দুর্গাপ্রসাদ, শিবপ্রসাদ ও গুরুপ্রসাদ ইহারা তিনজনেই উদার প্রকৃতির লোক ছিলেন, সর্ব্বদা শাস্ত্রীয় আলাপ এবং সঙ্গীতচর্চ্চা করিতে ভাল-

বাসিতেন। পার্সী ও সংস্কৃত ভাষায় ইহাদের অসাধারণ অধিকার ছিল। কনিষ্ঠ গুরুপ্রসাদ ১৭৯৪ খৃঃ অব্দে জন্মগ্রহণ করেন এবং নিজ চরিত্রগুণে সর্ব্বত্র প্রসিদ্ধিলাভ করিয়াছিলেন। ঘোষবংশের উজ্জ্বলরত্ন মহামহোপাধ্যায় ভরত মল্লিক ঘোষ, ধ্বন্বন্তরি ও কাপড়ি বংশ সম্বন্ধে লিখিয়াছেন—

অদ্যাপি যেষাং বর্ত্তন্তে বংশ্যাঃ সর্ব্বত্রভূষিতাঃ।
সদ্ধর্ম্মকর্ম্মনিপুণা কুলকার্য্যপরায়ণাঃ॥ (রত্ন ভা ৭ পৃঃ)

গুরুপ্রসাদের চরিত্রে ঘোষবংশোচিত গুণরাশির অপূর্ব্ব সমাবেশ দৃষ্ট হইত। অস্মদ্দেশে শারদীয়া মহাপূজার সময় মহিষাদি পশুর প্রতি যে দারুণ নির্ম্মমতা প্রদর্শিত হইয়া থাকে তাহা পাঠকবর্গের অবিদিত নাই। করুণ-হৃদয় গুরুপ্রসাদের প্রাণে ইহা সহ্য হইত না। তিনি পোনাবালিয়া চৌধুরী বাটীতে পশুবলি রহিত করিয়া দিয়াছিলেন। অদ্যাপি গুরুপ্রসাদের এই আজ্ঞা প্রতিপালিত হইয়া থাকে। ১২৪৭ সালে সেলিমাবাদ পরগণার জমীদার ভূকৈলাসনিবাসী স্বর্গীয় রাজা সত্যশরণ ঘোষাল বাহাদুর মহারাজ-গঞ্জে আগমন করিলে স্থানীয় ভূম্যধিকারিগণ তাঁহার সহিত সাক্ষাৎ করিতে গিয়াছিলেন। গুরুপ্রসাদও এই সময়ে রাজসকাশে গমন করেন। রাজাবাহাদুর গুরুপ্রসাদের লোকোত্তর চরিত্রের বিষয় অবগত হইয়া একখানি যোগাবশিষ্ঠ রামায়ণ উপহার প্রদান করিয়াছিলেন। কথিত আছে রাজাবাহাদুর চৌধুরী মহাশয়কে ঝালকাঠী বন্দর তালুকস্বরূপ প্রদান করিতে চাহিলে গুরুপ্রসাদ বলিয়াছিলেন, "মহাশয়, আমার পূর্ব্বপুরুষগণ এক সরকার বাহাদুর ব্যতীত অপর কাহারও অধীনতা স্বীকার করেন নাই, অতএব আমি আপনার প্রস্তাবে সম্মত হইতে পারিলাম না।"

গুরুপ্রসাদ রায়ের "কুলকার্য্যপরায়ণ"তার দৃষ্টান্তও বিরল নহে। তিনি স্বয়ং সেনহাটী নিবাসী অরবিন্দ বংশোদ্ভব রামচন্দ্র দাশের কন্যা হর-সুন্দরীর পাণিগ্রহণ করেন। তাঁহার জ্যেষ্ঠা কন্যা রাসমণি ও ভ্রাতুষ্পুত্রী চাঁদমণি ও ব্রজমণির সহিত যথাক্রমে পয়োগ্রাম নিবাসী প্রভাকর বংশোদ্ভব গৌরিদাস সেন, কালিমোহন সেন ও হরনাথ সেনের বিবাহ হয়। মধ্যমা কন্যা নিস্তারিণীর সহিত সেনদিয়া নিবাসী বিষ্ণুদাশ বংশোদ্ভব কালিমোহন মজুমদার এবং কনিষ্ঠা কন্যা সৌদামিনীর সহিত সেনহাটী নিবাসী অরবিন্দ বংশোদ্ভব বিষ্ণুচন্দ্র মজুমদারের বিবাহ হয়। তাঁহার জ্যেষ্ঠপুত্র রামধন

বেন্দানিবাসী ঘটকবিশারদ বংশোদ্ভব গুরুচরণ দাশের কন্যা বামাসুন্দরী দেবীর পাণিগ্রহণ করেন।

১৮৫৮ খৃষ্টাব্দে চৌষট্টি বৎসর বয়সে গুরুপ্রসাদ রায় সজ্ঞানে জাহ্নবী-জলে দেহত্যাগ করেন।

মহামতি গুরুপ্রসাদ রায়ের ভ্রাতুষ্পুত্রী ( শিবপ্রসাদের কন্যা ) প্রাতঃস্মরণীয়া চাঁদমণি দেবীই একান্ন পীঠের অন্তর্গত শ্যামরাইলের ত্র্যম্বকভৈরবের প্রসিদ্ধ মন্দির নির্ম্মাণ করাইয়াছিলেন। উহা জীর্ণ হইলে, ঢাকার নবাব বাহাদুরের নায়েব বিক্রমপুর নিবাসী আনন্দচন্দ্র চৌধুরী একটী নূতন মন্দির প্রস্তুত করিয়া দিয়াছেন।

মনোহর রায়ের কনিষ্ঠ পুত্র রত্নকিশোর অসাধারণ পুরুষ ছিলেন। কথিত আছে ইনি সুমিত্রানন্দন লক্ষ্মণের ন্যায় কদাপি পরস্ত্রীর মুখাবলোকন করিতেন না। ইহার পুত্রই স্বনামখ্যাত গোপালকৃষ্ণ রায়। গোপালকৃষ্ণ যেরূপ বিক্রমের সহিত চৌধুরীবংশের গৌরব রক্ষা করিয়াছিলেন, তাহা হাবিলী সেলিমাবাদের ইতিহাসে চির স্মরণীয় হইয়া থাকিবে।

গৃহবিবাদ চৌধুরীবংশের কালস্বরূপ উপস্থিত হইয়া তাহাদের ভাগ্য-লক্ষ্মী বিদূরিত করিয়া দিল। যে পর্য্যন্ত অদৃষ্ট সুপ্রসন্ন ছিল ততকাল পর্য্যন্ত তাহাদের অখণ্ড প্রতাপে সমগ্র পরগণা কম্পিত হইত। কথিত আছে মহারাজ রাজবল্লভের তিরোধানের পর বৈদ্য সমাজে এই চৌধুরী বংশই সৎক্রিয়ান্বিত, কুলীন সমাজের সহিত আদান প্রদান, তুলা, চন্দন প্রভৃতি নিষ্পন্ন করিয়া সমাজে বিশেষ যশস্বী হইয়াছিলেন।*

ঢাকার স্বনামখ্যাত নবাব বাহাদুর শ্রীকৃষ্ণরায়ের বংশধরগণের চারি আনা ও ছোট হিস্যার কতক অংশ দেনডিক্রীতে খরিদ করিয়াছেন। এই জমীদারীর অংশ দখল উপলক্ষে গোপালকৃষ্ণ রায়ের সঙ্গে নবাব

* বৈদ্য ঘটকগণের কুলগ্রন্থে লিখিত আছে :—

রোষে চৌধুরীর বংশ পোনাবালিয়ায়।
পুরিলা আপন গ্রাম কুলীন সংখ্যায়॥
পোনাবালিয়ার রোষ বহু ক্রিয়াবান্।
কুলীন আশ্রম সদা বিশেষ সম্মান॥ ডাকের ৫৪ পৃষ্ঠা।
অতি দীর্ঘকাল বংশ বহু ক্রিয়াবান্।
জপসা পোনাবালিয়া রাজনগর সমান॥ ৭৮ পৃষ্ঠা।

সাহেবের অনেক বিবাদ উপস্থিত হইয়াছিল। গোপালকৃষ্ণ যেরূপ তেজস্বী তদ্রূপ কার্য্যদক্ষ ছিলেন। শুনিয়াছি যে অনেক সময়ে গোপালকৃষ্ণের বুদ্ধিকৌশলে নবাবকে বিচলিত হইতে হইয়াছিল। অবশেষে নবাবের দেওয়ান বাসণ্ডার প্রসিদ্ধ ভূম্যধিকারী কালিকুমার সেন মহাশয়ের চেষ্টায় এই বিবাদ মীমাংসা হয়।

গুরুপ্রসাদ রায়ের জ্যেষ্ঠ পুত্র রামধন রায় চৌধুরী মহাশয়ের কল্যাণে নন্দকিশোরের জমীদারী অদ্যাপি অক্ষুন্ন রহিয়াছে। তিনি ১২২৯ সালে জন্মগ্রহণ করেন এবং পিতার চরিত্র হইতে ধর্ম্মপ্রাণতা, সংস্কৃতানুরাগ প্রভৃতি সমস্তগুণই লাভ করিয়াছিলেন। তাঁহার সময়ে পোনাবালিয়ার চৌধুরিগণের অবস্থা বড়ই শোচনীয় হইয়া পড়িয়াছিল। চারি আনা ও ছোট হিস্যার জমীদারীর একতৃতীয়াংশ পরহস্তগত, বড় হিস্যার জমীদারগণও ঋণজালে জড়িত হইয়াছিলেন। রামধন ঋণ পরিশোধপূর্ব্বক আদায় তহশীল প্রভৃতির উৎকৃষ্ট বন্দোবস্ত করিয়া বড় হিস্যার জমীদারী রক্ষা করেন। শ্রীকৃষ্ণ রায়ের সম্পত্তি পরহস্তগত হইলেও গোপালকৃষ্ণ ও রামধন বায়ের প্রতিজ্ঞা বলে মনোহরের সম্পত্তি রক্ষা পাইল।*

১৩০৫ সালে ছিয়াত্তর বৎসর বয়সে রামধন রায় চৌধুরী স্বর্গারোহণ করেন। তিনি ভগবানের কিরূপ একনিষ্ঠ সাধক ছিলেন তাহা তাঁহার মৃত্যু বিবরণেই স্পষ্টীকৃত হয়। মৃত্যুর পূর্ব্বে তিনি দারুণ রোগ যন্ত্রনায় কষ্ট পাইতেছিলেন। বিশে ফাল্গুন শুক্রবার রাত্রে তিনি ভ্রাতা পুত্র পৌত্র প্রভৃতিকে নিকটে ডাকিয়া বলিলেন "আমার আর সময় নাই, শীঘ্র নারায়ণক্ষেত্র প্রস্তুত করিয়া আমাকে তথায় লইয়া যাও।" কেহ কেহ বলিলেন "মৃত্যু লক্ষণ প্রকাশের পূর্ব্বে কিরূপে নারায়ণ ক্ষেত্রে লওয়া যাইতে পারে"। চৌধুরী মহাশয় তখন অবিলম্বে আদেশ পালন করিতে বলিলেন। আদেশ প্রতিপালিত হইলে নারায়ণক্ষেত্রে মৃগচর্ম্ম দেখিয়া বলিলেন "মৃগচর্ম্ম এ সময়ে উপযোগী নহে, কুশাসন আনয়ন কর।" কুশাসন আনীত হইলে তদুপরি উপবেশন পূর্ব্বক দারুণ রোগযন্ত্রণাসত্ত্বে অবিচলিতভাবে ভগবদারাধনায় নিমগ্ন হইলেন। দেখিতে দেখিতে তাঁহার

---

* রামধনরায়ের সময় চৌধুরীবাড়ীতে "..র আশা" নামে একটী উচ্চ বিদ্যালয় স্থাপিত হইয়া কিছুদিন চলিয়াছিল।

অমর আত্মা নশ্বর দেহপিঞ্জর পরিত্যাগ করিয়া পরম পুণ্যময়ের পবিত্র ক্রোড়ে আশ্রয় লাভ করিল। কুলকাঠী নিবাসী চিকিৎসক তারকনাথ রায় মহাশয় তৎকালে সেস্থানে উপস্থিত ছিলেন; তিনি বলেন "মৃত্যুর পূর্ব্বে তাঁহার অশেষ যন্ত্রণা হইয়াছিল, সেরূপ যন্ত্রণা লোকের সচরাচর হইতে দেখা যায় না। যত যন্ত্রণা অধিক হইতে লাগিল, ততই যেন দৃঢ়তার সহিত তিনি ঈশ্বরমুখী হইতে লাগিলেন। সেই ভীষণ যন্ত্রণা যেন তাঁহার ঈশ্বর প্রেমের সাহায্য করিয়াছে। এরূপ ঈশ্বর ভক্তির দৃঢ়তা আর দেখি নাই।"

বর্ত্তমানে হাবিলী সেলিমাবাদের চারি আনা নবাবের এবং প্রায় দুই আনা চৌধুরী বংশের দখলে আছে। অবশিষ্ট এক আনার অর্দ্ধাংশ কুলকাঠীর চৌধুরী এবং অপর অংশ বারইকরণের চৌধুরীদিগের অধিকারে ছিল।

( কুলকাঠী ও বারইকরণের চৌধুরী বংশ )




* কৃষ্ণজীবনের তৃতীয় পুত্র বিখ্যাত জয়নারায়ণ; জয়নারায়ণের পুত্র প্রাণদুর্লভ, তৎপুত্র শম্ভুনাথ, শম্ভুর পুত্র অভয় চৌধুরী প্রভৃতি।

† জগন্নাথের পাঁচ পুত্র—রুদ্রনারায়ণ, রাজকৃষ্ণ, প্রাণকৃষ্ণ, কেবলকৃষ্ণ ও গঙ্গাগোবিন্দ।

পূর্ব্বেই বলিয়াছি রামকৃষ্ণ বিদ্যার্ণবের জ্যেষ্ঠ পুত্র গোপীবল্লভ মাতামহের সম্পত্তির এক আনা অংশ প্রাপ্ত হইয়া বারইকরণ গ্রামে গমন করেন। তাঁহার দুই পুত্র, শিবরাম ও জয়কৃষ্ণ। শিবরাম কুলকাঠী গ্রামে বাসস্থাপন করেন, জয়কৃষ্ণ বারইকরণেই বাস করিতে লাগিলেন। ইহারাই কুলকাঠী ও বারইকরণের চৌধুরিগণের আদিপুরুষ। বর্ত্তমানে ইহাদের সম্পত্তির অধিংকাশ পোনাবালিয়া ও কেওরার চৌধুরী এবং অন্যান্য অনেক ভূম্যধিকারীর হস্তগত হইয়াছে। এই বংশের চণ্ডীচরণ বি, এল ; চিন্তাহরণ এম, এ ; এবং আনন্দমোহন এল্, এম, এস, বিশেষ উল্লেখযোগ্য।

বারইকরণ গ্রামে সর্ব্বপ্রথম এই জিলার রাজধানী স্থাপিত ছিল এবং সিভিল জজগণ তথাকার প্রধান রাজপুরুষ ছিলেন। তৎপরে মিডল্টন সাহেব উহা বাখরগঞ্জে স্থানান্তরিত করেন। বারইকরণে পূর্ব্বে একটী নীলকুঠী ছিল। কলভিন সাহেব এই কুঠীর অধ্যক্ষ ছিলেন। নীলকরগণ দেশীয় প্রজাপুঞ্জের প্রতি যে প্রকার অত্যাচার করিতেন, কলভিনের অত্যাচার তদপেক্ষা কম ছিল না, স্বর্গগত ন্যায়বান পুলিশ সুপারিণ্টেণ্ডেণ্ট মিঃ জেমস্ রেইলীর যত্নে প্রজাপুঞ্জ অনেকটা নিরাপদ ছিল।

( দেউরীর চৌধুরী বংশ )

রামকৃষ্ণ বিদ্যার্ণব



রামকৃষ্ণ বিদ্যার্ণবের পুত্রগণ মধ্যে রাজীবলোচন বিশারদ ও রামজীবন দেউড়ী গ্রামে বাস করিতেন। রাজীবলোচনের প্রপৌত্রতনয় দীনবন্ধু চৌধুরী বিখ্যাত ছিলেন। তাঁহার পুত্র রত্নকিশোরের সহিত বিশারদের বংশ লোপ হইয়াছে। রামজীবনের বংশধরগণের মধ্যে মাত্র দুই ঘর বর্ত্তমান।

বিদ্যার্ণবের বংশে একমাত্র গোবিন্দের সন্তানগণ কেওরা গমন করতঃ বুদ্ধিবলে নূতন ভূসম্পত্তি লাভ করিয়া প্রণষ্ট গৌরব উদ্ধারে বহুল পরিমাণে কতকার্য্য হইয়াছেন। গুপ্তচৌধুরীর উচলিবংশীয় দৌহিত্র কালীচরণের বিষয় বিশেষ কিছু জানা যায় না। মুর্শিদকুলি খাঁর কঠোর শাসনে জমীদারী ইস্তাফা প্রদান কয়িয়া তিনি বেন্দা গ্রামেই বাস করিতে থাকেন।

তপ্পে হাবিলী সেলিমাবাদের তালুকদারগণের মধ্যে পোনাবালিয়ার মজুমদারগণই প্রধান। ইহাদের আদিপুরুষ যাদবেন্দ্র সেন হরিষণা হইতে চৌধুরিগণ কর্ত্তৃক এই স্থানে আনীত হন। ইহার বংশধরগণ পোনাবালিয়া জমীদার সরকারে কার্য্য করিয়া কৃষ্ণজীবন সেন ও রামদেব সেন নামক তালুক লাভ করেন। কথিত আছে রামবল্লভ দেব নামক এক ব্যক্তি বাকাই হইতে আগমন করিয়া নিজ নামে "রামদেব" তালুকপ্রাপ্ত হইয়া এই পরগণার মালুহার গ্রামে বাস করেন; এই সময়ে মজুমদার বংশীয় রামদেব সেনের পিতা পোনাবালিয়ার দেওয়ান ছিলেন। তিনি রামবল্লভ দেবের পরিবর্ত্তে তৎপুত্র রামদেব সেন নামে পাট্টা গ্রহণ করেন এবং নবাবের নিকট হইতে এই তালুক (পরগণার প্রায় চতুর্থাংশ) খারিজ করিয়া লইলেন। তৎপর রামবল্লভ দেবের পুত্র কৃষ্ণবল্লভ মজুমদার বংশের গুরু শ্রীকান্ত সিদ্ধান্তের * শরণাগত হইয়া তাঁহার ব্রহ্মোত্তরের অধীনে ভাটারা-কান্দার উত্তর চরকাঠী মৌজা ওসৎ তালুক লইয়া সেই স্থানে বাস করেন। এই প্রবাদ কতদূর সত্য বলা যায় না। মজুমদারগণ বলেন যে তাঁহাদের পূর্ব্বপুরুষের বুদ্ধিবলে রামভদ্র রায় সুতালড়ীর ঘোষ চৌধুরি-গণের জমীদারী ও কালাচাঁদ বিগ্রহ প্রাপ্ত হইয়াছিলেন, তন্নিমিত্ত রামভদ্র রায় সন্তুষ্ট হইয়া উল্লিখিত তালুক পুরস্কার স্বরূপ তাঁহাকে প্রদান করেন।

আশ্রয়দাতা জমীদার চৌধুরিগণের ভাগ্যবিপর্য্যয়ের সঙ্গে সঙ্গে মজুমদারদিগেরও পূর্ব্বগৌরব অস্তমিত হইয়াছে।

---

২৮। পোনাবালিয়া গ্রামস্থ ভট্টাচার্য্যগণের পূর্ব্বপুরুষ।

## ৬। তপ্পে হাবিলী।

এই পরগণাও সেলিমাবাদের ক্ষুদ্রতম অংশ, কিন্তু কোন সময়ে কাহার দ্বারা পৃথকীভূত হইয়াছে তাহা জানিতে পারা যায় না। কিন্তু ইহা যে তপ্পে হাবিলী সেলিমাবাদ হইতে আধুনিক তাহাতে আর সন্দেহ নাই। বর্ত্তমান সময়ে এই পরগণার যাবতীয় ভূমি নলছিটী এবং বাখরগঞ্জ থানার অধীনে অবস্থিত।

এই পরগণার জমীদারী দুই ভাগে বিভক্ত; ইহার এক ভাগ দশ আনা এবং অপর ভাগ ছয় আনা লইয়া গঠিত হইয়াছে। চরামদ্দি নিবাসী প্রবল প্রতাপান্বিত জমীদার আছ্‌মত আলি খাঁ চৌধুরী ও ফজল আলি খাঁ চৌধুরী এবং বাকাইর ঘোষ ও বামরাইলের বসুবংশীয় জমীদারগণ দশ আনা অংশের অধিকারী। অপর অংশ উল্লিখিত আছ্‌মত আলি খাঁ সাহেব এবং গৌরনদী থানার অন্তর্গত পিঙ্গলাকাঠী গ্রামের ব্রাহ্মণ ভূস্বামিগণ ভোগ করিতেছেন। এই পরগণার রাজস্ব ৬৪৪৷৶১০ মাত্র।

আছ্‌মত আলি খাঁ সাহেব এই জিলার মুসলমান জমীদারগণের মধ্যে বিশেষ প্রসিদ্ধ ছিলেন। বর্ত্তমানে তাঁহার পুত্র ইস্‌মাইল খাঁ চৌধুরী জমীদারী কার্য্যভার পরিচালন করিতেছেন।

## ৭। ইদিলপুর।

ইদিলপুর * বাকলার একটী প্রাচীন এবং বিখ্যাত পরগণা। অদ্যাপি এই স্থানে বহু ব্রাহ্মণ, বৈদ্য ও কায়স্থের বাসভূমি বর্ত্তমান। ইহার অন্তর্গত দেবাইখালী নামক গ্রামে উৎকৃষ্ট কোষ নৌকা প্রস্তুত হইয়া থাকে। বর্ত্তমানে এই পরগণার কিয়দংশমাত্র বাখরগঞ্জ জিলায় অবস্থিত, অপর অংশ ফরিদপুর জিলার অন্তর্ভুক্ত হইয়াছে। ইদিলপুরের পূর্ব্বপ্রান্ত বিধৌত করিয়া মহানদী মেঘনা প্রবাহিত। ইহার ভূমি বাখরগঞ্জের অনেক স্থানের তুলনায় অতিশয় উচ্চ এবং অরণ্যসঙ্কুল। প্রশস্ত রাজবর্ত্ম অতিশয়

* সংস্কৃত গ্রন্থে এই পরগণা ইন্দিলপুরী বলিয়া অভিহিত, যথা :—

মেঘনানদী পূর্ব্বভাগে পশ্চিমে চ বলেশ্বরী।
ইন্দিলপুরী যস্য সীমা দক্ষিণে সুন্দরবনং ॥—(দিগ্বিজয় প্রকাশ বিবৃতি)।

বিরল, ক্ষুদ্র প্রবাহিনীও অধিক দৃষ্টিগোচর হয় না। পূর্ব্বকালে এই পরগণা দস্যুগণের প্রিয় বাসস্থান বলিয়া পরিচিত ছিল।

অস্মদ্দেশের মধ্যে ইদিলপুর পরগণা প্রত্নতত্ত্ববিদ্‌গণের নিকট বিশেষ ভাবে পরিচিত। এই স্থলেই বঙ্গেশ্বর মহারাজাধিরাজ কেশব সেনের সুবিখ্যাত তাম্রশাসন আবিষ্কৃত হইয়াছে। * মহারাজ কেশব সেন ঈশ্বর দেবশর্ম্মাকে কতিপয় গ্রাম ব্রহ্মোত্তর প্রদান করেন; তিনি চণ্ড-ভণ্ড-দিগকে শাসন করিয়া এই সম্পত্তি ভোগ করিবেন। উক্ত তাম্রশাসন হইতে ইদিলপুরের তৎকালীন রাজনৈতিক অবস্থা এবং শাসনপ্রণালী কতক অনুমান করা যাইতে পারে।

মুসলমানদিগের আগমনের পূর্ব্বে, ইদিলপুর প্রভৃতি নিম্নবঙ্গান্তর্গত ভূখণ্ড প্রবল পরাক্রান্ত সেন নৃপতিগণের শাসনাধীন ছিল। তৎকালে এই সকল স্থানে চণ্ড-ভণ্ডাদি ক্রূরকর্ম্মা অনার্য্য জাতি সমূহ বাস করিত। এই সকল দুর্দ্দান্ত জাতিকে শাসনে রাখিবার জন্য সেনরাজগণ বিলক্ষণ কষ্ট স্বীকার করিতে বাধ্য হইতেন। ভুবনবিখ্যাত রোমানগণ দুর্দ্দান্ত ইতালীয় জাতিসমূহকে বশীভূত রাখিবার নিমিত্ত যে প্রকার ইতালীর স্থানে স্থানে রোমান উপনিবেশ স্থাপন করিয়াছিলেন, সেনবংশীয় হিন্দু-নরপতিগণও বোধ হয় তদনুরূপ নীতির অনুবর্ত্তন করিয়া চণ্ড-ভণ্ডাদি অনার্য্য জাতিকে দমন করিতে প্রয়াস পাইয়াছিলেন।

খৃষ্টীয় ত্রয়োদশ এবং চতুর্দ্দশ শতাব্দীতে বঙ্গের সর্ব্বত্র পাঠানের অর্দ্ধ-চন্দ্রলাঞ্ছিত পতাকা সগর্ব্বে উড্ডীন হইয়াছিল। এই সময়ে চণ্ড-ভণ্ডাদি অনার্য্যগণ দলে দলে হিন্দুদ্বেষী পাঠানের ধর্ম্ম গ্রহণ করিয়া হিন্দুসমাজের নিষ্পীড়ন হইতে অব্যাহতি লাভ করিয়াছিল। সম্ভবতঃ এই হেতু নিম্ন বঙ্গে নিকৃষ্ট জাতির মধ্যে মুসলমানগণের সংখ্যা এত অধিক দৃষ্ট হয়। ইদিলপুরে যুদ্ধবিগ্রহ এবং দুর্গাদির বহু চিহ্ন অদ্যাপি বিদ্যমান রহিয়াছে।

ইদিলপুর, শ্রীরামপুর, সাহাজাদপুর, এবং ইস্‌মাইলপুর এই মহাল চতুষ্টয়ই মহারাজ টোডরমল্লের সময়ে সুরকার বাকল বলিয়া অভিহিত হইত। অধ্যাপক ব্লকম্যান বলেন এই পরগণার প্রকৃত নাম আদিলপুর। আদিল শব্দের অর্থ ন্যায়পরায়ণ। বিখ্যাত পাঠান সম্রাট্ সেরসাহের পুত্র ইস্‌লাম

* তৃতীয় অধ্যায়—প্রাচীনতত্ত্ব সংগ্রহ ৩৯ পৃষ্ঠা দ্রষ্টব্য।

সাহের মৃত্যুর পর তদীয় শ্যালক মহম্মদ সাহসুর "আদিল" উপাধি ধারণ পূর্ব্বক দিল্লীর সিংহাসনে আরোহণ করিয়াছিলেন। সম্রাট্ আদিল, ইব্রাহিম সুর কর্ত্তৃক পরাজিত এবং উত্তরভারত হইতে বিতাড়িত হইয়া বঙ্গ-বিহারে রাজত্ব করিতে থাকেন। এই আদিলের সহিত আদিলপুর অর্থাৎ ইদিল-পুরের কোন সংশ্রব আছে কি না তাহা অবগত হইতে পারি নাই। তবে ইহা সত্য যে এই মহাল আইন-ই-আকবরি প্রণয়নের পূর্ব্বে বর্ত্তমান ছিল। কত পূর্ব্বে তাহা অবশ্য নিশ্চয় করিয়া বলা যায় না।

রঘুনন্দন চৌধুরী ইদিলপুরের কায়স্থ জমীদারগণের পূর্ব্বপুরুষ, তিনি চাঁদরায়-কেদার রায়ের সেনাপতি ছিলেন। ইদিলপুরের চৌধুরীবংশের ইতিহাস অতি বিচিত্র। এই প্রাচীন জমীদারবংশের সহিত, বাকলার অন্যান্য প্রসিদ্ধ জমীদারবংশের অনেক বিষয়ে বৈসাদৃশ্য দৃষ্ট হয়। ইদিলপুরের চৌধুরিগণ কায়স্থ জাতীয়; কিন্তু ইঁহারা মাধবপাশা এবং রায়েরকাঠীর কায়স্থ রাজগণের ন্যায় সুখ্যাতি অর্জ্জন করিতে সমর্থ হন নাই। কথিত আছে যে ইঁহারা পরস্বাপহারক দস্যুগণের আনুকূল্য করিতেন। *

১৭৬৪ খৃঃ অব্দে রামবল্লভ রায় এই পরগণার অধীশ্বর ছিলেন। ইহার চতুর্দ্দশ বৎসর পর হইতেই ইদিলপুরের রাজস্ব সম্বন্ধীয় গোলযোগের সূত্র-পাত হয়। প্রথমতঃ কোম্পানী বাহাদুর মাণিকবসু নামক এক ব্যক্তিকে সাত বৎসরের জন্য জমীদারী পত্তন প্রদান করেন। তাহাতেও রাজস্বের কোন সুবন্দোবস্ত হইল না দেখিয়া গবর্ণমেণ্ট পুনরায় চৌধুরীবংশীয় কৃষ্ণ-বল্লভ রায়, নরসিংহ রায় প্রভৃতির সহিত বন্দোবস্ত করিতে প্রবৃত্ত হইলেন; কিন্তু গোলযোগ উত্তরোত্তর বৃদ্ধি পাইতে লাগিল। মহানদী মেঘনার আক্রমণে পরগণার বহুস্থান নদীগর্ভে নিমজ্জিত হওয়ায় রাজস্বের অবস্থা আরও শোচনীয় হইয়া দাঁড়াইল। শুধু তাহাই নহে, বহু প্রজা ইদিলপুরের অনুর্ব্বর উচ্চ ভূমি পরিত্যাগ করিয়া মেঘনাবক্ষস্থিত অত্যুর্ব্বর দ্বীপপুঞ্জে বাসস্থান স্থাপন করিতে প্রবৃত্ত হইল। ফলে, পরগণার অধিকাংশ স্থান দুর্গম অরণ্যে আচ্ছন্ন হইয়া হিংস্র শ্বাপদ এবং তদধিক হিংস্র দস্যুগণের আলয়ে পরিণত হইতে থাকে।

* The Chaudhuries of Idilpur ... ... ... did not bear a good character, as they ware accused of harbouring dacoits. Doubtless the jungly condition of the pargana encouraged bad characters to resort to it

H. Beveridge's History of Bakarganj, page 125.

অষ্টাদশ শতাব্দীর অবসানে এক ভীষণ মহামারী আবির্ভূত হইয়া ব্যাপার আরও গুরুতর করিয়া তুলিয়াছিল। প্রতিদিন শত শত নরনারী এই দুরন্ত ব্যাধিগ্রস্ত হইয়া অকালে কালকবলে পতিত হইতে লাগিল। সর্ব্বেশ্বর পাল নামক জনৈক বণিকের গৃহেই সপ্তদশ জন এই মহামারীর করাল গ্রাসে পতিত হইয়াছিল।

কলেক্টর আর্মষ্ট্রং সাহেব কোন বিষয়েরই সুবন্দোবস্ত করিতে পারিলেন না। এই সময়ে তিনি পদত্যাগ করিলে মিঃ ম্যাছি কলেক্টর নিযুক্ত হইয়া আগমন করেন। ১৮০৪ খৃঃ অব্দে চৌধুরিগণ বাকী রাজস্ব প্রদান করিতে অঙ্গীকার করিলে পর, গবর্ণমেণ্ট পুনরায় তাহাদের সহিত বন্দোবস্ত করিতে অভিলাষী হ'ন। কিন্তু গবর্ণমেণ্টের এই সাধুচেষ্টা ব্যর্থ হইল। অবশেষে ১৮১২ খৃঃ অব্দে ইদিলপুরের জমীদারী নীলাম হইলে সুবিখ্যাত মোহিনীমোহন ঠাকুর এই পরগণা ক্রয় করেন। ইহার তিন বৎসর পরে ঠাকুর মহাশয়ের সহিত পূর্ব্বজমীদারগণের বহু দাঙ্গা-হাঙ্গামা সংঘটিত হয়, এই নিমিত্ত ইদিলপুর পরগণা ঢাকা হইতে বিচ্ছিন্ন হইয়া বাখরগঞ্জ এবং তৎপরে ফরিদপুরের এলাকাভুক্ত হইয়াছে। কলিকাতার প্রসিদ্ধ ঠাকুরবংশীয়েরাই ইদিলপুর পরগণার বর্ত্তমান ভূম্যধিকারী। এই পরগণায় ১১৯ খানি তালুক বর্ত্তমান এবং ইহার রাজস্ব ৬৫৯০৪।১১ মাত্র।

## ৮। তপ্পে নাজিরপুর।

এই পরগণার বহু অংশ সরকার বাজুহার অন্তর্গত ছিল, কিন্তু হাণ্টার সাহেব বলেন যে তপ্পে নাজিরপুর পূর্ব্বে সেলিমাবাদের অন্তর্গত ছিল। *

গাজিপুর নিবাসী আল্ফত্ গাজি † নামক জনৈক উজির সম্রাট্ জাহাঙ্গীরের সময়ে রাজকার্য্য উপলক্ষে এই দেশে আগমন করিয়া জাহাঙ্গীরনগরে (বর্ত্তমান ঢাকা) বাস করেন। তিনি কোন বিশেষ কার্য্যে বাদসাহের মনোরঞ্জন করাতে পুরস্কার স্বরূপ এই পরগণা প্রাপ্ত হন। আল্ফত্ গাজি নিজ নামে সনন্দ গ্রহণ করিয়া সমগ্র পরগণা অধিকার করেন। কিন্তু সেলিমাবাদ হইতে এই পরগণা কেন বিচ্ছিন্ন করা হইল, এবং কে ইহা পৃথক্ করিলেন তাহা জানিতে পারা যায় না।

* Sir W. W. Hunter's Statistical Account of Bengal, Vol. V, page 224.

† ইনি সম্রাট্ সাহজাহানের সময়ে জনৈক উজির ছিলেন বলিয়া প্রবাদ।

আল্‌ফতের সন্তান সন্ততিগণ বহুকাল পর্য্যন্ত অতীব সম্মান এবং সমৃদ্ধির সহিত এই জমীদারী ভোগ করিতেছিলেন; কিন্তু সৌভাগ্য কাহারও চিরস্থায়ী হয় না; কমলা চঞ্চলা নামের সার্থকতা করিতে যেন সর্ব্বদা ব্যস্ত হইয়া পড়েন। ১৮১৯ খৃঃ অব্দে বাকী রাজস্বে এই পরগণা নীলামে বিক্রীত হইলে, পাথুরিয়াঘাটার সুপ্রসিদ্ধ ঠাকুরগণ ইহা ক্রয় করেন। নিম্নে আল্‌ফত্‌ গাজির সংক্ষিপ্ত বংশতালিকা প্রদত্ত হইল।

আল্‌ফত্‌ গাজি
|
সৈয়দজান
|
হোসেনজান
|
আইনউদ্দিন
|
সামসুদ্দিন
|
হোসেনউদ্দিন
|
ইমামউদ্দিন
|
সিরাজউদ্দিন
|
মীর মমতাজউদ্দিন

গাজিবংশোদ্ভব মুসলমান ভূম্যধিকারিগণের বিশেষ কোন কার্য্য দৃষ্ট হয় না, তবে অনেক মুসলমান এখনও তাঁহাদের প্রদত্ত চেরাকী ভূমি ভোগ দখল করিতেছেন।

সৈয়দজান পিতার মৃত্যুর পর, ঢাকা পরিত্যাগ করিয়া তেরচর নামক স্থানে বাসস্থান স্থাপন করেন। তাঁহার পৌত্র আইনুউদ্দিন সেই স্থান পরিত্যাগ করিয়া নলচিড়া গ্রামে আবাস ভবন নির্ম্মান করেন। অদ্যাপি তাঁহার বংশধরগণ সেই গ্রামে বাস করিতেছেন। তাঁহাদের অবস্থা বর্ত্তমান সময়ে বড়ই শোচনীয়; অতি সামান্য আয়ের ভূসম্পত্তি দ্বারা কোন প্রকার গ্রাসাচ্ছাদন নির্ব্বাহিত হইয়া থাকে। প্রকাণ্ড সৌধগুলি প্রায় পতনোন্মুখ, দুই একটী ইষ্টকালয় ভূমিস্মাৎ হইয়াছে, প্রকাণ্ডকায় বট অশ্বত্থ বৃক্ষগুলি অট্টালিকা বেষ্টন করিয়া সগর্ব্বে মস্তক উত্তোলন পূর্ব্বক যেন শাখা প্রশাখা সঞ্চালন দ্বারা এই জমীদারবংশের অতীত সৌভাগ্যের পরিচয়

প্রদান করিতেছে। সরকারী কাগজে প্রকাশ যে, দক্ষিণ সাহাবাজপুরের কতক অংশ পূর্ব্বে নাজিরপুরের অন্তর্গত ছিল ; এবং রতন্দি কালিকাপুর, নাজিরপুর হইতেই সম্পূর্ণ সৃষ্ট হইয়াছে। প্রবাদ যে উজিরপুর গ্রাম আল্‌ফত্ গাজি কর্ত্তৃক স্থাপিত হইয়াছিল।

হোসেনউদ্দিনেব সময়ে জমীদারী নিলামে বিক্রয় হয়। স্বর্গীয় কানাইলাল ঠাকুর প্রথমতঃ ইহার চৌদ্দ আনা অংশ ক্রয় করেন, তৎপরে ঢাকা নিবাসী পানিহাটী সাহেব হইতে বাকী দুই আনা অংশ ১৮৩০ খৃঃ অব্দে খোস কবলা দ্বারা ক্রয় করিয়া সম্পূর্ণ মালিক হইলেন। এই পরগণার বর্ত্তমান রাজস্ব ২৮৭৮৩/৪॥ পাই মাত্র।

## ৯। রতন্দি কালিকাপুর।

এই পরগণার প্রাচীন ইতিহাস চন্দ্রদ্বীপের সঙ্গে জড়িত। মহারাজ কন্দর্পনারায়ণ ও তৎপুত্র বীরবর রামচন্দ্রের শরীররক্ষক সুপ্রসিদ্ধ মল্ল রামমোহনের বংশধর কর্ত্তৃক এই পরগণা স্বতন্ত্রভাবে স্থাপিত। এই স্থান তৎসময়ে ও তাহার অনেক পরেও চন্দ্রদ্বীপের অন্তর্ভুক্ত ছিল। তৎপরে তপ্পে নাজিরপুরের অন্তর্গত হয়, ১৭৪২ খৃঃ অব্দে নবাব আলিবর্দ্দি খাঁ ইহা পৃথক্ করেন, এবং নবাব মীরকাশিম, স্বতন্ত্র ভাবে ইহার রাজস্ব বন্দোবস্ত করিয়াছিলেন। এই পরগণা নিতান্ত ক্ষুদ্র নহে ; জমীদারগণের প্রতাপে ও উদ্যোগে বিশেষ লাভজনক হইয়াছিল। ইহার রাজস্ব -৫২৩৭॥৶৩ পাই।

রামমোহনের প্রপৌত্র রত্নেশ্বর রায় চৌধুরী নিজ নামে এই পরগণার নামকরণ করিয়া উজিরপুর গ্রামে বাসস্থান স্থাপন করেন। ইহাদের পূর্ব্ব নিবাস জগদ্বল। ইহারা কায়স্থ কুলসম্ভূত।

উজিরপুর সুগন্ধানদীর চরোৎপন্ন, পূর্ব্বে এই স্থান জলাকীর্ণ ও জঙ্গলাকীর্ণ অবস্থায় ছিল। কথিত আছে যে ফকির মাহমুদ নামক জনৈক মুসলমান এই স্থানে বাস করিতেন, তিনি পূর্ব্বে উজিরি করিতেন বলিয়া এই স্থানের নাম উজিরপুর হইয়াছে। বেভারিজ্ সাহেব অনুমান করেন যে মোগল শাসন সময়ে উজির আল্‌ফত্ গাজি এই স্থানে বাস করিতেন, তদনুসারে উজিরপুর নাম হইয়াছে।

এই জমীদারী সৃষ্টি সম্বন্ধে একটী কিম্বদন্তী আছে। প্রথিতনামা সাধক দিগ্বিজয় ভট্টাচার্য্য মাধবপাশার রাজাদের কুলগুরু ছিলেন।

একদিন রাজাকে দীক্ষা প্রদান করিতে আগমন করিয়া তিনি তাম্বুল চর্ব্বন করিতেছিলেন, রাজার মনে তাহাতে একটু অভক্তি জন্মিল ; ভট্টাচার্য্য মহাশয় তাহা বুঝিতে পারিয়া রাজবাড়ী হইতে বহির্গত হইলেন। তখন রাজবাড়ীর বহির্ব্বাটীস্থ পুষ্করিণীতে রামমোহন মালের পৌত্র দুর্গাশরণ স্নান করিতেছিলেন ; মহাপুরুষ তাহাকেই মন্ত্রগ্রহণ করিতে বলিলেন। নিকটে রামমোহন দণ্ডায়মান ছিলেন, তিনি গুরুদেবকে সাষ্টাঙ্গে প্রণাম করিয়া রাজাকে মন্ত্র না দিবার কারণ জিজ্ঞাসা করিলেন। গুরুদেব বলিলেন "রাজা মূর্খ, তাই নিজের বুদ্ধির দোষে সর্ব্বনাশ করিল। আমাকে তাম্বুল চর্ব্বণ করিতে দেখিয়া অভক্তি প্রকাশ করিয়াছে। তোমার পৌত্রকে দীক্ষা দিব।"

রামমোহন বলিলেন "যদি কৃপা হইয়া থাকে তবে আমার পুত্রকেও দীক্ষিত করুন, সেও অদীক্ষিত আছে।" মহাপুরুষ তখন উভয়কেই দীক্ষা মন্ত্র প্রদান করিয়া বলিলেন যে, তাঁহাদের সন্তানসন্ততিগণ অতি শীঘ্র অতুল ঐশ্বর্য্যশালী হইয়া নিজ নামে জমীদারী প্রতিষ্ঠা করিবে।

এই দুর্গাশরণের পুত্রই স্বনামখ্যাত রত্নেশ্বর রায় চৌধুরী। একদা রাজনগর রাজবাড়ী কোন শ্রাদ্ধোৎসব উপলক্ষে উপস্থিত হইবার জন্য জমীদাবর্গের নিকট নিমন্ত্রণ-লিপি প্রেরিত হইলে চন্দ্রদ্বীপাধিপতি স্বীয় কর্ম্মচারী রত্নেশ্বর রায় সহ নানাবিধ উপঢৌকন লইয়া রাজনগর উপস্থিত হইলেন। উৎসব-দর্শকমণ্ডলীর মধ্যে শত শত লোক অভুক্ত অবস্থায় প্রতিগমন করিতেছে দেখিয়া রত্নেশ্বর রায়, উপঢৌকন জন্য নীত খাদ্যসামগ্রী অভুক্ত দর্শকমণ্ডলীর মধ্যে বিতরণ করিয়া দিলেন। এই ঘটনায় রত্নেশ্বর রায়ের সুখ্যাতি প্রচারিত হইল। রাজা রাজবল্লভ তচ্ছ্রবণে রত্নেশ্বর রায়কে তৎসমীপে উপস্থিত হইবার জন্য লোক পাঠাইলেন। রত্নেশ্বর রাজসমীপে উপনীত হইয়া অতি বিনম্র বচনে বলিলেন "মহারাজ! ক্ষুধার্ত্ত সাধারণ দর্শকবৃন্দ আপনার নিন্দাবাদ করিয়া অভুক্ত অবস্থায় গমন করিতেছিল, আপনার জন্য আনীত খাদ্য সামগ্রী দ্বারা আমি তাহাদিগকে ভোজন করাইয়া আপনারই কাজ করিয়াছি।" ইহা শ্রবণ করিয়া রাজা রাজবল্লভ অত্যন্ত সন্তুষ্ট হইলেন। তিনি রত্নেশ্বর রায়কে ইহার উপযুক্ত পুরস্কার প্রদানের ইচ্ছা করিয়া তাঁহাকে মুর্শিদাবাদ নবাব

সরকারে উপস্থিত হইতে বলিলেন। রত্নেশ্বর রায় নির্দ্দিষ্ট তারিখে তথায় উপস্থিত হইলে রাজা রাজবল্লভের অনুরোধে আলিবর্দ্দি খাঁ তাঁহাকে ১১৪৯ বঙ্গাব্দে তাম্রপাতে জমীদারী সনদ প্রদান করেন। রত্নেশ্বর রায় নবাব প্রদত্ত জমীদারী এবং পূর্ব্বাধিকৃত স্থানগুলি এক পৃথক পরগণায় বিভক্ত করেন। এই পরগণার নামের 'আদি'তে নিজ নাম রাখিয়া ৺ কালিকা দেবীর নামে পরগণা সৃষ্টি করেন, তাহাতেই পরগণার নাম "রতন্দি কালিকাপুর" হইয়াছে।

এই কিম্বদন্তীর সত্যাসত্য পাঠক বিবেচনা করিবেন, রত্নেশ্বর রায়ের বংশধরগণ কিন্তু এখনও দিগ্বিজয় ভট্টাচার্য্যবংশের মন্ত্রশিষ্য।




রত্নেশ্বরের পুত্র কৃষ্ণরাম যখন এই পরগণা প্রাপ্ত হ'ন, তখন কতিপয় দেশের হিতকাজ করিবেন বলিয়া তিনি নবাব আলিবর্দ্দিখাঁর নিকট প্রতিশ্রুত হইয়াছিলেন; তন্মধ্যে প্রজাদের সুখ শান্তির জন্য রাস্তা নির্ম্মাণ ও জলাশয় প্রভৃতি খনন এবং চুরি-ডাকাতি নিবারণ বিশেষ উল্লেখযোগ্য। জনৈক রাজপুরুষ কৃষ্ণরামের সঙ্গে আসিয়া উজিরপুর গ্রামে কিছুকাল বাস করিতে লাগিলেন, পরওয়ানায় যে সমস্ত বিষয় লিখিত ছিল সেই অনুসারে কাজ কর্ম্ম হয় কি না তাহা দেখাই উদ্দেশ্য ছিল। যদি কোন

অংশে ক্রটী হয় তাহা হইলে তিনি কৃষ্ণরামের জমীদারী খাসে আনিবেন, নবাব এরূপ আদেশ করিয়াছিলেন।

কৃষ্ণরামের অভ্যুদয়ের সঙ্গে সঙ্গে এই পরগণার শ্রীবৃদ্ধি হইতে লাগিল। তৎকালে এই জমীদারগণের প্রবল প্রতাপে চতুর্দ্দিক বিকম্পিত হইত; এমন কি সুদূর যশোহর, চট্টগ্রাম প্রভৃতি স্থানেও ইহাদের যশঃ ও প্রতাপ ঘোষিত হইত।

গৃহ-বিসম্বাদ ও ইন্দ্রিয়পরায়ণতা এই জমীদারগণের পূর্ব্বশ্রী ধ্বংস করিয়া-দিয়াছে। এই বংশের মধ্যে যেমন কেহ কেহ সৎকীর্ত্তি দ্বারা প্রাতঃস্মরণীয় হইয়া গিয়াছেন, আবার কেহ কেহ কুকার্য্য দ্বারা নরকের পথ তদ্রূপ উন্মুক্ত করিয়াছেন। তারপর যে সমস্ত লোক এই জমীদারগণের আশ্রয়ে থাকিয়া ইহাদের অন্নে শরীর পুষ্ট করিয়াছেন, তাহারাও আবার সর্ব্বনাশ সাধনের ক্রটী করেন নাই।

রত্নেশ্বর রায়ের জমীদারী ছয়টী তালুকে বিভক্ত হয়, তদীয় জ্যেষ্ঠপুত্র কৃষ্ণরামের চারি আনি ও মধ্যম পুত্র কন্দর্পনারায়ণের চারি আনি অংশে আবার দুই দুইটী পৃথক তালুক হয়। এই পরগণা এখন বহু অংশে বিভক্ত হইয়াছে, নিম্নে ইহার একটী তালিকা প্রদত্ত হইল।

| তৌজী নং | অংশ | | মালিক |
|---|---|---|---|
| ৩২৫৩ | ৵০ আনা | | মহিমচন্দ্র রায় চৌধুরী (চৌদ্দরশি)। |
| ৩২৫৪ | ৵০ " | | রামচন্দ্রপুরের গুহ চৌধুরিগণ। |
| ৩২৫৫ | ৵০ | ৲১৮।/ ৲৭৷৷ | মহিমচন্দ্র রায় চৌধুরী (চৌদ্দরশি)। |
| | | ৲৭৷৷ | রাজেন্দ্রচন্দ্র রায় চৌধুরী " |
| | | ৲৩।/ | বাসণ্ডার মহলানবীশগণ। |
| | | ৲৩।/ | রামচন্দ্রপুরের গুহ চৌধুরিগণ। |
| ৩২৫৬ | ৵০ | | স্বর্ণময়ী চৌধুরাণী প্রভৃতি। |
| ৩২৫৭ | ।০ | /১১৶/৷৷ | বাসণ্ডার মহলানবীশগণ। |
| | | /৮৲/৷৷ | রামচন্দ্রপুরের গুহ চৌধুরিগণ। |
| | | /০ | বরহানদ্দিন চৌধুরী (দেউলা)। |
| ৩২৫৮ | ।০ | ৵০ | ঐ ঐ |
| | | /১। | বাসণ্ডার মহলানবীশগণ। |
| | | ৲১৮৶ | রামচন্দ্রপুরের গুহ চৌধুরিগণ। |

জমীদারগণের অর্দ্ধভগ্ন ইষ্টকালয়, অত্যুন্নত মন্দির এবং সুবৃহৎ দীর্ঘিকা-সমূহ প্রাচীন গৌরবের সামান্য স্মৃতিটুকু জাগাইয়া দিতেছে। এই জমীদার-গণের সকল বংশধর উজিরপুর গ্রামে নাই, কেহ কেহ বা বারপাইকা, রাকুদিয়া, শিকারপুর, বারৈখালী প্রভৃতি বিভিন্ন স্থানে বসবাস করিতেছেন।

এই পরগণায় কয়েকজন ক্ষণজন্মা পুরুষ জন্মগ্রহণ করিয়া তাঁহাদের লোকাতীত কীর্ত্তিতে এই দেশ উজ্জ্বল করিয়াছিলেন; তাঁহাদের মধ্যে অনেকের স্মৃতি বিলোপ হইয়াছে। তাঁহাদের জীবনচরিত যাহা পাওয়া যায় তাহাও কিম্বদন্তী পূর্ণ।

## ১০। উত্তর সাহাবাজপুর।

পরগণে উত্তর সাহাবাজপুর ইদিলপুরের দক্ষিণে মেহেন্দিগঞ্জ থানায় অবস্থিত। ইহার এক ক্ষুদ্র অংশ মেঘনা বক্ষস্থিত দক্ষিণ সাহাবাজপুর নামক বিশাল দ্বীপে বর্ত্তমান। উভয় অংশ বিচ্ছিন্ন করিয়া মেঘনার শাখা মহানদী ইল্‌সা প্রবাহিত হইতেছে।

মোগল-শাসনসময়ে সাহাবাজপুর সরকার ফতিয়াদের অন্তর্গত একটী মহাল বলিয়া পরিগণিত হইত। কথিত আছে সাহাবাজ খাঁ নামক জনৈক সেনানী হইতে এই পরগণার নামকরণ হইয়াছে।* যখন পর্ত্তুগীজ এবং মগ দস্যুগণের অত্যাচারে নিম্ন বঙ্গ প্রায় উৎসাদিত, তখন এই দুর্ব্বৃত্তদিগের দমনার্থ মোগল সম্রাট তাঁহাকে বঙ্গদেশে প্রেরণ করেন।† এই সাহাবাজ খাঁ কখন বাঙ্গালায় আগমন করিয়াছিলেন এ বিষয় বিস্তর মতভেদ আছে। কেহ কেহ বলেন এই সাহাবাজ খাঁ এবং খাঁ আজিম মির্জ্জার পরবর্ত্তী বাঙ্গালার সুবেদার সাহাবাজ খাঁ কুম্ব একই ব্যক্তি। সাহাবাজ খাঁ কুম্ব ১৫৮৪ খৃঃ অব্দ হইতে ১৫৮৭ খৃঃ অব্দ পর্য্যন্ত বাঙ্গালার শাসনকর্ত্তা ছিলেন; কিন্তু পাঠান এবং মোগল জায়গীরদারগণের বিদ্রোহদমনে অসমর্থ হইয়া রাজরোষে পতিত হন। সম্রাট্ আকবরসাহ তাহাকে আগ্রার কারাগারে অবরুদ্ধ করিয়া খাঁ হেরেবিকে বাঙ্গালার সুবেদার পদে নিযুক্ত করিলেন। অধ্যাপক ব্লকম্যান বলেন যে সাহাবাজপুর-স্থাপয়িতা সাহাবাজ খাঁ, সম্রাট্

* It is said to derive its name from one Shahbaz Khan, a Mogul general in old times.—H. Beveridge's History of Bakarganj, Pp. 183-184.

† প্রাচীন তত্ত্ব সংগ্রহ—তৃতীয় অধ্যায়—১৫ পৃঃ দ্রষ্টব্য।

আকবরের পূর্ব্বের লোক। কিন্তু ঐতিহাসিকপ্রবর বেভারিজ্ যখন সাহাবাজপুর-স্থাপয়িতাকে স্পষ্টভাবে মোগলসম্রাট-প্রেরিত বলিয়া বর্ণনা করিয়াছেন এবং মোগলসম্রাট-প্রেরিত সেনানিগণ মধ্যে যখন সাহাবাজ খাঁ কুম্ব ব্যতীত অপর কোন সাহাবাজ খাঁর নাম দৃষ্ট হয় না, তখন সাহাবাজপুর-স্থাপয়িতা এবং সাহাবাজ খাঁ কুম্ব এক ব্যক্তি নহেন ইহা বলা যায় না।*

বাঙ্গালার সুবেদার পদে নিযুক্ত হইবার বহু পূর্ব্ব হইতেই সাহাবাজ খাঁ বঙ্গদেশে যুদ্ধ-বিগ্রহে লিপ্ত হইয়াছিলেন। তখন ইনি ক্ষত্রিয় চূড়ামণি মহারাজ টোডরমল্লের অধীনে কার্য্য করিতেন। পরে খাঁ আজিম বঙ্গের সুবেদার পদে নিযুক্ত হইলে ইনি ব্রহ্মপুত্র পর্য্যন্ত ভূভাগ মোগলের করায়ত্ব করিয়াছিলেন।† সম্ভবতঃ এই সময়েই সাহাবাজপুর স্থাপিত হয়।

সম্রাট আকবর তুষ্ট হইয়া এই সমরকুশল সেনানায়ককে বাঙ্গালার শাসনকর্ত্তৃত্ব প্রদান করিলেন। কিন্তু ষোড়শ শতাব্দীর শেষভাগে বাঙ্গালার সুবেদার পদ তাদৃশ সুখকর ছিল না। পাঠানেরা তখনও সম্পূর্ণরূপে বশীভূত হয় নাই। দায়ূদ সাহের মৃত্যুর পর নবাব কতলু খাঁর অধীনে তাহারা বঙ্গদেশ পুনঃ পুনঃ আক্রমণ করিয়া মোগলদিগকে ব্যতিবস্ত করিয়া তুলিয়াছিল। মোগলগণ কিছুতেই এই অক্লিষ্টকর্ম্মা দুর্দ্ধর্ষ জাতির আক্রমণ ব্যর্থ করিতে পারিল না। এই সময়েই আবার মোগল জায়গীরদার-গণের বিদ্রোহ উপস্থিত হয়। মজঃফর, টোডরমল্ল, খাঁ আজিম, কেহই বঙ্গদেশে শান্তি স্থাপন করিতে সমর্থ হইলেন না। পরিশেষে এই গুরুতর কার্য্যের ভার সাহাবাজ খাঁর স্কন্ধে অর্পিত হইল। সাহাবাজ খাঁ প্রথমে শাসনকর্ত্তা হইতে স্বীকৃত হন নাই কিন্তু পরিশেষে এই পদ গ্রহণ করিতে বাধ্য হইয়াছিলেন। পরে বিদ্রোহদমনে অক্ষম হইয়া, বিদ্রোহীদের সহিত সন্ধি স্থাপন করিলে বাদসাহ তাহাকে পদচ্যুত ও কারারুদ্ধ করিলেন। এইরূপে সাহাবাজ খাঁর কর্ম্ম-জীবনের যবনিকাপাত হইল।

সম্রাট জাহাঙ্গীর এবং তৎপুত্র সাহজাহানের রাজত্বে উত্তর সাহাবাজপুরে

* আইন-ই-আকবরিতে সাহাবাজ খাঁর নাম দৃষ্ট হয়। ৭৫ পৃষ্ঠায় ফুটনোটে যাহা লিখিত হইয়াছে তাহা অবাস্তব।

† After Khan Azim had assumed the command of the Imperial army, Shahabazkhan subdued the country as far as the banks of the Burhampooter—Stewart's History of Bengal, (Bangabashi Edition) page 204.

বিশেষ কোনও যুদ্ধ বিগ্রহের কথা শুনা যায় না। বৃদ্ধ সম্রাট সাহজাহানকে কারারুদ্ধ করিয়া মোগলকুলপাংশুল ঔরঙ্গজেব, যখন দারা, সুজা প্রভৃতি ভ্রাতৃগণের সহিত দিল্লীর সিংহাসন লইয়া যুদ্ধে ব্যাপৃত, তখন সুযোগ পাইয়া মগ ও পর্ত্তুগীজ দস্যুগণ পুনরায় সাহাবাজপুর প্রভৃতি মেঘনা নদীর তীরবর্ত্তী স্থানে লোমহর্ষণ অত্যাচার আরম্ভ করিয়াছিল। ঔরঙ্গজেব তাহাদিগের দমনার্থ বৈদ্যবংশোদ্ভব মহাবীর সংগ্রাম সাহকে পূর্ব্ববঙ্গে প্রেরণ করেন। সংগ্রাম সাহাবাজপুর প্রভৃতি স্থলে বহু সুদৃঢ় দুর্গ নির্ম্মাণ করিয়া দস্যুদলনে প্রবৃত্ত হইলেন। সাহাবাজপুর পরগণার অন্তর্গত গান্ধীয়া গ্রামের অনতিদূরে মেঘনার শাখা ইলসা নদীর তীরে সংগ্রামের কেল্লা বর্ত্তমান ছিল। প্রায় অর্দ্ধ শতাব্দী হইল এই দুর্গ ইলসার বিশাল গর্ভে বিলীন হইয়াছে।

সংগ্রামসাহের কর্ম্মবহুল জীবনের অধিকাংশ ঘটনাই বিস্মৃতি-সাগরে ডুবিয়া গিয়াছে। তিনি বৈদ্যকুলে শালঙ্কায়ন গোত্রে জন্মগ্রহণ করিয়াছিলেন এবং নিজ শৌর্য্যপ্রভাবে বহুযুদ্ধে জয়লাভ করিয়া বাদসাহ ঔরঙ্গজেবের নিকট রাজা উপাধি এবং মন্সবদারের পদ প্রাপ্ত হইয়াছিলেন। সম্রাট মধ্য বাঙ্গলায় ভূষণা, মামুদপুর এবং কালিয়ার অন্তর্গত নাওরা প্রভৃতি স্থান তাঁহাকে জায়গীর অর্পণ করেন।

সংগ্রাম ভূষণা পরগণার অন্তর্গত মথুরাপুর নামক স্থানে বাসস্থান নির্ম্মাণ করিয়াছিলেন। মথুরাপুর গ্রামে একটা প্রকাণ্ড স্তম্ভ আছে, উহা "সংগ্রামের দেউল" বলিয়া প্রসিদ্ধ। সংগ্রাম ও তদ্বংশীয়গণের পরেই ভূষণা সীতারাম রায়ের হস্তগত হয়। ঔরঙ্গজেবের অত্যাচারে ১৬৮৪ খৃঃ অব্দে যোধপুর রাজ্যে যে ভীষণ সমরানল প্রজ্জ্বলিত হইয়াছিল তাহাতেও বাঙ্গালী বীর সংগ্রাম সাহ অসাধারণ কৃতিত্ব দেখাইয়াছিলেন। সংগ্রাম মোগল সেনার অধিনায়ক ছিলেন। তাঁহার রণকৌশলে পরাজিত হইয়া রাঠোরগণ সন্ধির নিমিত্ত প্রধান চারণকে তাঁহার নিকট প্রেরণ করিয়াছিলেন, উদারহৃদয় সংগ্রাম সাহ তৎক্ষণাৎ সম্মত হইয়া সন্ধি স্থাপন করিলেন। মহামতি টড সাহেব রাজস্থানে লিখিয়াছেন—সংগ্রাম যে কোন বংশে জন্মগ্রহণ করিয়াছিলেন তাহা নির্ণয় করা যায় না, তবে তাঁহার হৃদয় যেরূপ উচ্চ ছিল তাহাতে তিনি মহদ্‌বংশজাত ছিলেন, সন্দেহ নাই।

সংগ্রাম রাজা এবং মন্সবদার হইয়াছিলেন বটে কিন্তু স্বজাতি-সমাজে তাদৃশ সম্মানলাভে কৃতকার্য্য হন নাই। ইহার কারণ এই যে তিনি অতি নিকৃষ্ট শ্রেণীর (শালঙ্কায়ন) বৈদ্য ছিলেন। উচ্চ শ্রেণীর বৈদ্যগণ স্বেচ্ছায় তাঁহার সহিত আদান-প্রদান করা দূরে থাকুক, তাঁহাকে বৈদ্য বলিয়াই স্বীকার করিতেন না; তাঁহারা তাহাকে "হাম বৈদ্য" আখ্যা প্রদান করিয়াছিলেন। বীরহৃদয় সংগ্রাম, সমাজের অত্যাচার অগ্রাহ্য করিবার মানসে সিদ্ধবংশীয় বৈদ্যগণের সহিত কার্য্য করিতে কৃতসংকল্প হইলেন। তিনি বাণীবহ গ্রামবাসী শক্তি মাধববংশীয় সদাশিব সেনের কন্যার পাণিগ্রহণ করেন। তাঁহার পুত্র রাধাকান্ত ও মণিরাম যথাক্রমে ধন্বন্তরি আদিত্যবংশীয় কাশীনাথ সেনের কন্যা এবং ত্রিপুর গোবিন্দ গুপ্তের কন্যা বিবাহ করেন। এতদ্ভিন্ন তাঁহার ছয়টী কন্যা ধন্বন্তরি উচলি বিশ্বনাথ সেন ও রঘুনাথ সেন, আদিত্য রঘুনাথ সেন, বিকর্ত্তন রামচন্দ্র সেন, শক্তি গণবংশীয় দুর্গাদাস সেন ও আত্মগোত্রীয় রঘুনাথ মজুমদারের সহিত পরিণীতা হয়। সংগ্রাম কেবল অর্থব্যয়ে কার্য্য সুসিদ্ধ করিতে না পারিয়া অনেক স্থলে বল প্রয়োগ করিতেও পশ্চাৎপদ হন নাই। কণ্ঠহার লিখিয়াছেন—

দুর্দ্দৈবাশনিসম্পাতাদ্রঘুনাথো যুবামৃতঃ।
সংগ্রামসাহতনয়া পাণিগ্রহণ পীড়িতঃ॥

সংগ্রামের কার্য্যাবলী দ্বারা বৈদ্যসমাজে যে ভীষণ বিপ্লব সংঘটিত হইয়াছিল তাহার ফল অদ্যাপি অনেকে ভোগ করিতেছেন। বাণীবহ, কালিয়া, মামুদপুর প্রভৃতি স্থানের বৈদ্য সমাজ অদ্যাপি সংগ্রামসাহ-দোষে হীনপ্রভ হইয়াছে। সংগ্রামসাহ বাকলায় যে সকল কীর্ত্তি স্থাপন করিয়াছিলেন তন্মধ্যে "সংগ্রামনীল" নামক গ্রাম ও "সংগ্রামনীলের খাল" ব্যতীত আর সমস্তই বিলুপ্ত হইয়াছে। *

বৈদ্যকুলোদ্ভব প্রসিদ্ধ ভূম্যধিকারী চাঁদরায় সংগ্রামসাহের একজন বিশ্বস্ত সহকারী ছিলেন। তিনি মগ ও পর্ত্তুগীজদিগের সহিত যুদ্ধকালে সংগ্রামের দক্ষিণ হস্ত স্বরূপ ছিলেন। সম্রাট তুষ্ট হইয়া তাঁহাকে সাহাবাজপুর পরগণা জমীদারী প্রদান করেন। তিনি সাহাবাজপুরের অন্তর্গত গোবিন্দপুর গ্রামে অত্যুচ্চ মঠ ও বাসুদেব বিগ্রহ প্রতিষ্ঠিত করিয়াছিলেন,

* ৮২ পৃষ্ঠা দ্রষ্টব্য

তাহা অদ্যাপি দর্শকগণের নয়ন তৃপ্তি জন্মাইয়া থাকে। চাঁদ রায়ের বংশধরগণের মধ্যে শ্রীরাম রায়ই নানাগুণে সর্ব্বশ্রেষ্ঠ ছিলেন।

খৃষ্টীয় অষ্টাদশ শতাব্দীর মধ্যভাগে লালরাম চৌধুরী এই পরগণার জমীদার ছিলেন। ঢাকার তৎকালীন এটর্নী পিট সাহেবের দুর্ব্বৃত্ততায় লালরামকে বহুতর লাঞ্ছনা ভোগ করিতে হইয়াছিল।* পরবর্ত্তী কালের ভূম্যধিকারিগণের মধ্যে কালীনাথ রায় এবং রাসমণি চৌধুরাণীই বিশেষ প্রসিদ্ধ। উত্তর সাহাবাজপুরের অন্তর্গত দাদ্‌পুর গ্রামে বৈদ্যবংশীয় কয়েক ঘর প্রাচীন ভূস্বামী বাস করিতেছেন।

## ১১। দক্ষিণ সাহাবাজপুর।

এই পরগণা বাদসাহী আমলে সরকার ফতিয়াবাদের অন্তর্গত ছিল। সরিদ্বরা ইলসা এবং তেতুলিয়া ইহাকে বাখরগঞ্জের অপর ভাগ হইতে বিচ্ছিন্ন করিয়াছে। এই বিশাল দ্বীপের পূর্ব্ব প্রান্ত বিধৌত করিয়া মেঘনার শাখা সাহাবাজপুর নদী প্রবাহিত। এই নদীর পূর্ব্বে হাতীয়া দ্বীপ; পরগণে দক্ষিণ সাহাবাজপুরের এক অংশ এই হাতীয়া দ্বীপে অবস্থিত।

কথিত আছে, পূর্ব্বকালে দক্ষিণ সাহাবাজপুর, রতন্‌দি কলিকাপুর, সায়েস্তানগর প্রভৃতি পরগণার মধ্য দিয়া বেতুয়া নাম্নী এক মহাবেগবতী স্রোতস্বতী প্রবাহিত হইত। ইহার কিঞ্চিৎ পশ্চিমে ও পূর্ব্বে দুইটী ক্ষুদ্র প্রবাহিনী বর্ত্তমান ছিল। কালক্রমে মহানদী বেতুয়ার অস্তিত্ব বিলুপ্ত হইলে ক্ষুদ্র প্রবাহিনীদ্বয় উত্তাল তরঙ্গময়ী মহানদীরূপে পরিণত হইয়া দক্ষিণ সাহাবাজপুরকে বাখরগঞ্জ এবং হাতীয়া দ্বীপ হইতে বিচ্ছিন্ন করিয়া প্রবলবেগে সাগরাভিমুখে ধাবিত হইতেছে। এই মহানদীদ্বয়ই যথাক্রমে তেতুলিয়া এবং সাহাবাজপুর নদী বলিয়া পরিচিত।†

---

* The zaminder of Uttar Shahbazpur was one of those who suffered from the aggressions of Mr Peat, an attorney, who had been Mr Justice Hyde's clerk. Among other things, he shot a native for trying, as he said, to resist his authority.—H. Beveridge's History of Bakarganj, Page 134.

† It seems that formerly Dakhin Shahbazpur pargana was bounded on the west by a large river called the Betua: that west of this river were the lands of Ratandi Kalikapur, Uttar Shahbazpur, Shaistanagar and Baikanthpur, &c.; and that west of them was the Ilsa or Titulia, which was then a small river. Now the Betua has been dried up, and much of the land in the centre of the island is

